তুলসী রামায়ণে—

# সীতার স্বয়ংবর

( মূল ও পদ্যানুবাদ )

রামনাম-কল্পতরু কলিযুগ-কল্যাণ-নিবাস।
স্মরিয়া যা ভাগ্যগুণে তুল্‌সী সে—শ্রীতুলসীদাস॥

শ্রীপান্নালাল দে

প্রকাশক—
শ্রীগোপীবল্লভ গাঙ্গুলী
৬৯এ, মনসাতলা
খিদিরপুর।

শ্রীরাম-ভকতিরূপী গঙ্গায় বাহিয়া।
কবিতা-সরযু শোভে সুন্দর মিলিয়া॥
সীতা-স্বয়ংবর-কথা অতি মনোহর।
তাহা এই সরিতের সৌন্দর্য্য সুন্দর॥

২১নং সার্কুলার গার্ডেন রিচ রোড
খিদিরপুর, কলিকাতা
'খিদিরপুর প্রেস' হইতে শ্রীসুবালক চন্দ্র দে
দ্বারা মুদ্রিত।

মূল্য আট আনা মাত্র

## — পাদ্যার্ঘ্য —

'**সী**-তারাম' নাম যাঁর—মন্ত্রদাতা ঋষি,
**তা**-পস,—হে চিত্ত-তমহারী বরণীয়,
**রা**-মায়ণ-প্রিয়—গীতাগত অহর্নিশি,
**ম**-ম গুরুদেব! নমঃ চিরস্মরণীয়।
হে 'বেদান্তরত্ন' প্রভু, হে বৈষ্ণবরাজ!
তুলসীর তুল্‌সীপত্রে তব অর্ঘ্য আজ।

## গ্রন্থকারের অন্যান্য পুস্তক

| | | | |
|---|---|---|---|
| সিংহগড় ( ঐতিহাসিক উপন্যাস ) | ... | .. | ১।০ |
| পঞ্চতিক্ত ( প্রবন্ধাবলী ) | ... | ... | ॥০ |
| মা হওয়ার আগে ও পরে ( মাতৃত্ব বিষয়ক ) | | ... | ॥০ |
| ( ২য় সংস্করণ ) | | | |
| গীতার ভাষ্যত্রয় ( যন্ত্রস্থ ) | ... | ... | ১৲ |

# অগ্রলেখ

"মঙ্গল করণি কলিমল হরণি তুলসী-কথা রঘুনাথকী"

প্রায় ৩৬০ বৎসর পূর্ব্বে শ্রীরামজানকীর পরমভক্ত গোস্বামীপ্রবর তুলসীদাসজী যে রামায়ণ রচনা করিয়া গিয়াছেন তাহা আজ ভারতবর্ষের যতলোক পাঠ ও শ্রবণ করে তত আর অন্য কোনও গ্রন্থ নহে; এমন কি গীতাও নহে—কারণ গীতা পড়ে ও শুনে শিক্ষিতে, কিন্তু তুলসী রামায়ণ পড়ে অশিক্ষিতে-ও এবং শুনে সর্ব্বসাধারণে ও সমগ্র দেশে—কোনও একটি মাত্র প্রদেশে নহে।

তুলসী রামায়ণ ছোট বড় কত আকার ও প্রকারের যে ছাপা হইয়াছে তাহার ইয়ত্তা নাই—আর চারি টাকা দামের একখানি পুস্তকের ৭টি সংস্করণ হইয়া গিয়াছে ও প্রায় লক্ষাধিক পুস্তক বিক্রয় হইয়া গিয়াছে! কমদামী পুস্তক ছাপা হয় অসংখ্য।

গ্রন্থখানি নিজের অতুল গুণেই এই অসাধারণ প্রতিষ্ঠা লাভ করিয়াছে, অধিকন্তু দেবনাগরী অক্ষরে লিখিত বলিয়া ইহার সার্ব্বজনীনত্ব লাভের সুবিধা হইয়াছে—যে সুবিধা প্রায় সাড়ে চারিশত বৎসর পূর্ব্বে লিখিত কৃত্তিবাসী রামায়ণ পায় নাই—পাইলে কি হইত বলা যায় না।

অধুনা হিন্দী রাষ্ট্রভাষার আসন দাবী করায় ও কতকটা দখল করায় উক্ত ভাষাব সহিত তুলসী রামায়ণেরও গৌরব ও চাহিদা বাড়িয়া গিয়াছে।

বঙ্গভাষাভাষীগণ এই জনপ্রিয় গ্রন্থ পাঠে ও ইহার রসাস্বাদনে বঞ্চিত থাকা উচিত নহে। তাঁহাদের সাহচর্য্যের জন্যই তুলসী রামায়ণের শ্রেষ্ঠাংশের—"সীতার স্বয়ংবর"এর প্রকৃত ভাষানুগ কবিতানুবাদ করা হইয়াছে। উদ্দেশ্য সিদ্ধ হইলেই লেখক ধন্য হইবে—ও এই কার্য্যে অগ্রসর হইতে উৎসাহিত হইবে।

খিদিরপুর
কলিকাতা, ১লা আষাঢ়, ১৩৪৩

শ্রীপান্নালাল দে

# সূচীপত্র



---

# সীতার স্বয়ংবর

## জনকপুর যাত্রা

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| চলে রাম লছিমন মুনি সঙ্গা। | চলে রাম লক্ষ্মণ সঙ্গেতে মুনি। |
| গয়ে জহাঁ জগপাবনি গঙ্গা॥ | যান যথা বিশ্বপাবনী সুরধুনী॥ |
| গাধিসূনু সব কথা শুনাঈ। | বিশ্বামিত্র সব কথা কহি শুনাইল। |
| জেহি প্রকার সুরসরি মহি আঈ॥ | যেমনে সুরেশ্বরী মহীতে আইল॥ |
| তব প্রভু রিষিন সমেত নহায়ে। | তবে প্রভু ঋষিগণ সঙ্গে করে স্নান। |
| বিবিধ দান মহিদেবন পায়ে॥ | ব্রাহ্মণেরা পাইলেন নানাবিধ দান॥ |
| হরষি চলে মুনি-বৃন্দ-সহায়া। | হরষি চলেন মুনিবৃন্দ সহিত। |
| বেগি বিদেহ নগর নিয়রায়া॥ | বিদেহ নগর-প্রান্তে দ্রুত উপনীত॥ |
| পুররম্যতা রাম জব দেখী। | পুরোশোভা রাম যবে করে নিরীক্ষণ। |
| হরষে অনুজ সমেত বিশেখী॥ | বিশেষ হর্ষিত হন সমেত লক্ষ্মণ॥ |
| বাপী কূপ সরিত সর নানা। | দীঘি, কূপ, সরোবর সরিত নিচয়। |
| সলিল সুধাসম মণিসোপানা॥ | সলিল অমৃতসম পৈঠা মণিময়॥ |
| গুঞ্জত মঞ্জু মত্ত রস ভৃঙ্গা। | গুঞ্জরে সুমধুর রসমত্ত ভৃঙ্গ। |
| কূজত কল বহুবরণ বিহঙ্গা॥ | কল কূজন করে বিচিত্র বিহঙ্গ॥ |
| বরণ বরণ বিকশে জলজাতা। | বিবিধ বরণযুত কমল বিকশে। |
| ত্রিবিধ সমীর সদা সুখদাতা॥ | স্নিগ্ধ-মৃদু-মধু বায়ু সদা চিত্ত রসে॥ |
| সুমনবাটিকা বাগ বন, বিপুল বিহঙ্গনিবাস। | ফুলবাটী বন উপবন, বহুল বিহঙ্গ-নিবাস। |
| ফুলত ফলত সুপল্লবিত, সোহত পুর চহুঁ পাশ॥ | ফুল ফলযুত পল্লবিত, শোভিছে নগর চারিপাশ॥ |

## হিন্দী

বনৈ ন বরণত নগরনিকাঈ ।
জহাঁ জাই মন তহঁা লুভাঈ ॥
চারু বজার বিচিত্র অবারী ।
মণিময় বিধি জনু স্বকর সবাঁরী ॥

ধনিক বণিক বর ধনদ সমানা ।
বৈঠে সকল বস্তুলে নানা ॥
চৌহট সুন্দর গলী সুহাঈ ।
সন্তত রহহিঁ সুগন্ধ সিঁচাঈ ॥

মঙ্গলময় মন্দির সব কেরে ।
চিত্রিত জনু রতিনাথ চিতেরে ॥
পুর নর নারী সুভগ শুচি সন্তা ।
ধরমশীল জ্ঞানী গুণবন্তা ॥

অতি অনুপ জহঁ জনকনিবাসূ ।
বিথকহিঁ বিবুধ বিলোকি বিলাসূ ॥
হোত চকিত চিত কোট বিলোকী
সকল ভুবন শোভা জনু রোকী ॥

ধবলধাম মণি পুরট পট
সুঘটিত নানা ভাঁতি ।
সিয়নিবাস সুন্দর সদন
শোভা কিমি কহি জাতি ॥

## বাঙ্গলা

নগর নিকেতন বর্ণন না যায় ।
চিত্ত যথায় যায় প্রলুব্ধ তথায় ॥
চারু হট্ট মণিময় বিচিত্র দালান ।
যেন বিধি নিজকরে করিল নির্ম্মাণ ॥

ধনিক বণিকবর কুবের সমান ।
বসেছে সকলে বস্তু লইয়া নানান্ ॥
চৌপথ সুন্দর আর গলি সুশোভিত ।
সততই রহে যাহা সুগন্ধি-সিঞ্চিত ॥

সুমঙ্গলময় সেথা সবার ভবন ।
চিত্রিত যেন সব চিত্রিল মদন ॥
পুর নরনারী সুশ্রী, শুচি, শান্তিযুত ।
ধর্ম্মশীল, জ্ঞানী সবে আর গুণবন্ত ॥

অতি অনুপম যথা জনক-নিবাস ।
দেবতা বিস্মিত তার বিলোকি বিলাস ॥
চিত্ত চমকিত হয় দুর্গ নিরখি ।
সকল ভুবন শোভা যেন আছে রুখি !

শ্বেতসৌধে মণি স্বর্ণপট,
বিবিধ রচিত শোভনীয় ।
সীতা-বাস সুন্দর সদন,
শোভা যার অনির্ব্বচনীয় !

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সুভগ দ্বার সব কুলিশ কপাটা। | সুন্দর দ্বার সব কুলিশ কপাট। |
| ভূপ ভীর নট মাগধ ভাটা॥ | ভূপতি সমীপে নট, মগধের ভাট॥ |
| বনী বিশাল বাজি-গজ-শালা। | রচিত বিশাল অশ্ব আর হস্তীশাল। |
| হয়-গজ রথ সংকুল সব কালা॥ | অশ্ব, হস্তী, রথসঙ্কুল সব কাল॥ |
| শূর সচিব সেনপ বহুতেরে। | বহুল অমাত্য আর সেনাপতি শূর। |
| নৃপগৃহ সরিস সদন সব কেরে॥ | নৃপগৃহসদৃশ সকলেরি পুর॥ |
| পুর বাহির সর সরিত সমীপা। | পুরের বাহিরে সর সরিৎ সমীপ। |
| উতরে জহঁ তহঁ বিপুল মহীপা॥ | সমাগত যথা তথা বিপুল মহীপ॥ |
| দেখি অনূপ এক অঁবরাঈ। | দেখি অনুপম এক আম্রকানন। |
| সব সুবাস সব ভাঁতি সুহাঈ॥ | শোভিত চৌদিক সব বিশ্রাম-সদন॥ |
| কৌশিক কহেউ মোর মন মানা। | কৌশিক কহেন মোর হয় অভিপ্রায়। |
| ইহাঁ রহিয় রঘুবীর সুজানা॥ | হে সুবিজ্ঞ রঘুবীর! রহিব হেথায়॥ |
| ভলেহি নাথ কহি কৃপানিকেতা। | ভালই হে নাথ, কহি কৃপা-নিকেতন। |
| উতরে তহঁ মুনিবৃন্দ সমেতা॥ | উতরিল সেই স্থানে সহ মুনিগণ॥ |
| বিশ্বামিত্র মহামুনি আয়ে। | বিশ্বামিত্র মহামুনি কৈল আগমন। |
| সমাচার মিথিলাপতি পায়ে॥ | সমাচার পাইলেন মিথিলা-রাজন॥ |
| সঙ্গ সচিব শুচি ভূরিভট | সঙ্গে শুচি মন্ত্রী যোদ্ধবৃন্দ, |
| ভূসুরবর গুরু জ্ঞাতি। | সুব্রাহ্মণ গুরু জ্ঞাতিগণ। |
| চলে মিলন মুনিনায়কহি, | মুনিবর মিলনে চলিল, |
| মুদিত রাউ এহি ভাঁতি। | এইরূপে প্রফুল্ল রাজন॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| কীন্হ প্রণামু ধরণি ধরি মাথা। | করেন প্রণাম শির করিয়া ভূমিষ্ঠ। |
| দীন্হ অশীশ মুদিত মুনিনাথা॥ | আশিস্ দানিল আনন্দিত মুনিশ্রেষ্ঠ॥ |
| বিপ্রবৃন্দ সব সাদর বন্দে। | ব্রাহ্মণগণে সবে সমাদরে বন্দে। |
| জানি ভাগ্য বড় রাউ অনন্দে॥ | বড়ভাগ্য জানি রাজা ভাসেন আনন্দে। |
| কুশল প্রশ্ন কহি বারহিঁ বারা। | জিজ্ঞাসে কুশল প্রশ্ন দোঁহে বারম্বার। |
| বিশ্বামিত্র নৃপহি বৈঠারা॥ | বসাইল নৃপতিরে গাধীর কুমার॥ |
| তেহি অবসর আয়ে দোউ ভাঈ। | সেই অবসরে আসে ভাই দুইজনে। |
| গয়ে রহে দেখন ফুলবাঈ॥ | গমন করিয়াছিল উদ্যান দর্শনে॥ |
| শ্যাম গৌর মৃদু বয়স কিশোরা। | শ্যামল গৌরাঙ্গ মৃদু বয়সে কিশোর। |
| লোচন সুখদ বিশ্ব চিতচোরা॥ | লোচনের সুখদাতা বিশ্ব-চিত-চোর॥ |
| উঠে সকল জব রঘুপতি আয়ে। | উঠয়ে সকলে যবে রঘুপতি আসে। |
| বিশ্বামিত্র নিকট বৈঠায়ে॥ | বিশ্বামিত্র বসালেন আপনার পাশে॥ |
| ভয়ে সব সুখী দেখি দোউ ভ্রাতা। | হয় সবে আনন্দিত দুই ভায়ে দেখি। |
| বারি বিলোচন পুলকিত গাতা॥ | অশ্রু ভরে আঁখি, গাত্র উঠয়ে পুলকি॥ |
| মূরতি মধুর মনোহর দেখী। | দেখি মনোহর সেই মধুর মূরতি। |
| ভয়উ বিদেহ বিদেহ বিশেখী॥ | বিদেহ সে দেহজ্ঞানহারা হ'ন অতি॥ |
| প্রেমমগন মন জানি নৃপ, | প্রেমমগ্ন মন জানি নৃপ, |
| করি বিবেক ধরি ধীর | বিবেচনা করি হ'য়ে ধীর। |
| বোলেউ মুনিপদ নাই শির, | কহে মুনিপদে শির নমি |
| গদ্গদ গিরা গংভীর। | গদ্গদ কণ্ঠে গম্ভীর॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| কহহু নাথ সুন্দর দোউ ৰালক। | কহ নাথ সুন্দর এ দুটী বালক। |
| মুনিকুলতিলক কি নৃপকুলপালক॥ | মুনিকুলবর কি নৃপকুল-পালক ? |
| ব্রহ্ম জো নিগম নেতি কহি গাবা। | ব্রহ্ম যাঁরে 'নেতি' কহি গাহে বেদগণ। |
| উভয় বেশ ধরি কী সোই আবা॥ | এ উভ বেশেতে কিগো তাঁরি আগমন ? |
| সহজ বিরাগরূপ মন মোরা। | রূপ দেখি সহজ বিরাগী মন মোর। |
| থকিত হোত জিমি চন্দচকোরা॥ | স্থির হয় যথা চন্দ্র নেহারি চকোর॥ |
| তা তে প্রভু পূছউ সদিভাউ। | তাই প্রভু সদ্‌ভাবে করি জিজ্ঞাসন। |
| কহহু নাথ জনি করহু দুরাউ॥ | কহ নাথ যেন নাহি করিহ গোপন॥ |
| ইনহি বিলোকত অতি অনুরাগা। | এ দোঁহে নিরখি হয় অতি অনুরাগ। |
| বরবস ব্রহ্মসুখহি মন ত্যাগা॥ | বাধ্য হয়ে চিত্ত করে ব্রহ্মসুখ ত্যাগ॥ |
| কহ মুনি বিহঁসি কহেহু নৃপ নীকা | কহে মুনি হাসি, নৃপ কহিলে হে ঠিক। |
| বচন তুম্হার ন হোয় অলীকা॥ | তোমার বচন কভু না হয় অলীক। |
| য়ে প্রিয় সৰহি জহাঁ লগি প্রাণী। | ইনি প্রিয় সবাকার যেথা যত প্রাণী। |
| মন মুসকাহিঁ রাম শুনি বাণী॥ | মনে মনে হাসে রাম শুনি সেই বাণী॥ |
| রঘুকুলমণি দশরথকে জায়ে। | রঘুকুলমণি দশরথের নন্দন। |
| মমহিত লাগি নরেশ পঠায়ে॥ | মম হিত লাগি নৃপ করেন প্রেরণ॥ |
| রামু লষণ দোউ ৰন্ধুবর, | শ্রীরাম লক্ষ্মণ দুই ভ্রাতৃবর, |
| রূপ শীল ৰলধাম। | রূপ, শীল, শকতির ধাম। |
| মখ রাখেউ সৰ সাখি জগ, | রক্ষেন যজ্ঞ সাক্ষী সংসার, |
| জিতি অসুর সংগ্রাম। | জয় করি রাক্ষস-সংগ্রাম। |

## হিন্দী

মুনি তব চরণ দেখি কহ রাউ।
কহি ন সকউঁ নিজ পুণ্য প্রভাউ॥
সুন্দর শ্যাম গৌর দোউ ভ্রাতা।
আনন্দহুকে আনন্দদাতা॥

ইন্হ কৈ প্রীতি পরস্পর পাবনি।
কহি ন জায় মনভাব সুহাবনি॥
শুনহু নাথ কহ মুদিত বিদেহু।
ব্রহ্মজীব ইব সহজ সনেহু॥

পুনি পুনি প্রভুহি চিতয় নরনাহু।
পুলক গাত উর অধিক উছাহু॥
মুনিহি প্রশংসি নাই পদ শীষা।
চলেউ লিবায় নগর অবনীশা॥

সুন্দর সদন সুখদ সব কালা।
তহাঁ বাস লে দীন্হ ভুআলা॥
করি পূজা সব বিধি সেবকাই।
গয়উ রাউ গৃহ বিদা করাঈ॥

রিষয় সঙ্গ রঘুবংশমণি.
করি ভোজন বিশ্রাম।
বৈঠে প্রভু ভ্রাতা সহিত,
দিবস রহা ভরি যাম॥

## বাঙ্গলা

রাজা কহে মুনি তব দেখিয়া চরণ।
কহিতে না পারি পুণ্য-প্রভাব আপন॥
সুন্দর শ্যাম আর গৌর দু ভ্রাতা।
স্বয়ং আনন্দেরে আনন্দদাতা॥

ইহাদের পরস্পরে প্রীতি পবিত্র।
কহা নাহি যায় মনোভাব বিচিত্র॥
শুন নাথ, কহিলেন প্রফুল্ল বিদেহ।
ব্রহ্মজীব সম উভে স্বাভাবিক স্নেহ॥

পুনঃ পুনঃ প্রভু রামে হেরয়ে ভূপতি।
পুলকিত গাত্র, মনে উৎসাহ অতি॥
মুনিরে প্রশংসি পদে নত করি শির।
লয়ে যান নরপতি মধ্যে নগরীর॥

সুন্দর সদন সুখপ্রদ সর্ব্বকাল।
তথা লয়ে বাসস্থান দিলেন ভূপাল॥
সর্ব্ববিধ করিলেন পূজন সেবন।
গৃহে চলিলেন করি বিদায় গ্রহণ॥

ঋষি সঙ্গে রঘুবংশমণি,
সমাপিয়া ভোজন বিশ্রাম।
বৈঠে প্রভু ভ্রাতা লয়ে সাথে,
দিবা যবে রহে এক যাম॥

# জনকপুর দর্শন

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| লষণহৃদয় লালসা বিশেখী। | লক্ষ্মণের হৃদয়েতে বিশেষ লালসা। |
| জায় জনকপুর আইয় দেখী॥ | জনকপুরটী গিয়া দেখি ফিরে আসা॥ |
| প্রভুভয় বহুরি মুনিহিঁ সকুচাহীঁ। | প্রভু-ভয় আর মুনিকেও সঙ্কোচিয়া। |
| প্রগট ন কহহিঁ মনহিঁ মুসকাহীঁ॥ | প্রকাশ না করি রহে মনেতে হাসিয়া॥ |
| রাম অনুজ মনকী গতি জানী। | ভ্রাতৃমনোভাব রাম হয়েন বিদিত। |
| ভগতবৎসলতা হিয়া হুলসানী॥ | উথলি উঠয় ভক্তবৎসল চিত॥ |
| পরমবিনীত সকুচ মুসকাঈ। | পরম বিনীত ভাবে সঙ্কোচে হাসিয়া। |
| বোলে গুরু অনুশাসন পাঈ॥ | বলিলেন গুরু অনুশাসন পাইয়া॥ |
| নাথ লষণ পুর দেখন চহহীঁ। | হে নাথ দেখিতে পুর লক্ষ্মণের আশ। |
| প্রভুসকোচ ডর প্রগট ন কহহীঁ॥ | প্রভুর সঙ্কোচে ভয়ে না করে প্রকাশ॥ |
| জো রাউর অনুশাসন পাউঁ। | যদি আমি আপনার অনুমতি পাই। |
| নগর দেখায় তুরত লে আউঁ॥ | নগর দেখায়ে আনি ত্বরিত ফিরাই॥ |
| শুনি মুনীশ কহ বচন সপ্রীতি। | শুনিয়া মুনীশ কহে বচন সপ্রীতি। |
| কস ন রাম রাখহু অস নীতি॥ | কেননা রাখিবে রাম এইরূপে নীতি! |
| ধরমসেতু পালক তুম্হ তাতা। | তুমি তাত! ধরমের মর্য্যাদাপালক। |
| প্রেমবিবশ সেবক সুখদাতা॥ | সেবকের প্রেমে বশ আনন্দদায়ক॥ |
| জাই দেখি আবহু নগর,<br>সুখনিধান দোউ ভাই। | গিয়া দেখি আইস নগর,<br>সুখনিধান দুই ভাই। |
| করহু সুফল সবকে নয়ন,<br>সুন্দর বদন দিখাই॥ | কর ধন্য সবার নয়ন<br>সুন্দর আনন দেখায়ি॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| মুনিপদ কমল বন্দি দোউ ভ্রাতা। | মুনি-পদ-কমল বন্দি দুই ভ্রাতা। |
| চলে লোক লোচন সুখদাতা॥ | চলিলেন লোক-লোচন সুখদাতা॥ |
| ৰালকবৃন্দ দেখি অতি শোভা। | বালকবৃন্দ শোভা দেখি অতিশয়। |
| লগে সঙ্গ লোচন মন লোভা॥ | লোচন ও মনোলোভা দোঁহা সঙ্গ লয়॥ |
| পীতবসন পরিকর কটি ভাথা। | পীতবাস পরিকর তূণীর কোমরে। |
| চারু চাপ শর সোহত হাথা॥ | সুন্দর ধনুর্ব্বাণ শোভিতেছে করে॥ |
| তনু অনুহরত সুচন্দন খোরী। | সুচন্দন শোভা পায় তনু অনুসার। |
| শ্যামল গৌর মনোহর জোরী॥ | শ্যামল গৌর সেই সুশ্রী দোঁহাকার॥ |
| কেহরিকন্ধর বাহু বিশালা। | কেশরী-সদৃশ স্কন্ধ বাহু সুবিশাল। |
| উর অতি রুচির নাগ মণিমালা॥ | বক্ষে অতি সুন্দর গজমুক্তামাল॥ |
| সুভগ শ্রবণ সরসীরুহ লোচন। | শোভন শ্রবণ আর কমললোচন। |
| বদন ময়ঙ্ক তাপ ত্রয় মোচন॥ | বদন শশাঙ্ক সম ত্রিতাপ মোচন॥ |
| কাননহি কনকফুল ছবি দেহী। | কর্ণেতে কনকফুল বিতরে মাধুরী। |
| চিত্তবত চিতহি চোরি জনু লেহী | দেখামাত্র চিত্ত যেন করি লবে চুরি॥ |
| চিতবনি চারু ভ্রুকুটি বর বাঁকী। | বঙ্কিম ভ্রূভঙ্গি তাহে চারু নিরীক্ষণ। |
| তিলক রেখ শোভা জনু চাকী॥ | তিলক রেখার শোভা আস্বাদে যেমন॥ |
| রুচির চৌতনী সুভগ শির, | চারু টোপী রম্য শিরোপরি, |
| মেচক কুঞ্চিত কেশ। | কুঞ্চিত সুকৃষ্ণ কুন্তল। |
| নখ শিখ সুন্দর বন্ধু দোউ, | সর্ব্বাঙ্গ সুন্দর দুটী ভাই |
| শোভা সকল সুদেশ॥ | সকল শোভার সুস্থল॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| দেখন নগর ভূপসুত আয়ে। | নগর দেখিতে আসে রাজার কুমার। |
| সমাচার পুরবাসিন্হ পায়ে॥ | পুরবাসিবৃন্দ পায় এই সমাচার॥ |
| ধায়ে ধাম কাম সব ত্যাগী। | ভবন করম সব পরিহরি ছুটে। |
| মনহুঁ রঙ্ক নিধি লুটন লাগী॥ | দরিদ্র যেমতি রত্ন নিতে ধায় লুটে॥ |
| নিরখি সহজ সুন্দর দোউ ভাঈ। | স্বভাবতঃ সুন্দর ভাই দোঁহে দেখি। |
| হোহিঁ সুখী লোচন ফল পাঈ॥ | সবে সুখী স্বার্থক সবাকার আঁখি॥ |
| যুবতী ভবন ঝরোখন্হি লাগী। | যুবতীরা ভবনের ঝরোখাতে রহি। |
| নিরখহিঁ রামরূপ অনুরাগী॥ | নিরখিছে রামরূপ অনুরাগী হয়ি॥ |
| কহহিঁ পরস্পর বচন সপ্রীতি। | পরস্পর কহে সবে সপ্রীতি বচন। |
| সখি ইন্হ কোটি কাম ছবি জিতি॥ | সখি এঁরা কোটি কাম জিনিয়া শোভন॥ |
| সুর নর অসুর নাগ মুনি মাহীঁ। | সুর নর অসুর নাগ কিবা মুনি। |
| শোভা অস কহুঁ সুনিয়ত নাহীঁ॥ | শোভা হেন কাহারত কভু নাহি শুনি॥ |
| বিষ্ণু চারি ভুজ বিধি মুখ চারী। | বিষ্ণুর চারি ভুজ ব্রহ্মা মুখ চারি। |
| বিকটবেখ মুখপঞ্চ পুরারী॥ | শিবের পঞ্চমুখ বিকটবেশধারী॥ |
| অপর দেব অসকো জগমাহীঁ। | সখি অন্য দেব কেবা আছে এ মহীতে। |
| যহ ছবি সখি পটতরিয় জাহী॥ | তার সনে এ ছবির তুলনা তুলিতে॥ |
| বয়কিশোর সুখমাসদন, | শোভাস্থল বয়সে কিশোর, |
| শ্যামগৌর সুখধাম। | শ্যাম গৌরাঙ্গ সুখধাম। |
| অঙ্গ অঙ্গ পর বারিয়হি, | প্রতি অঙ্গে শোভা ধরিয়াছে |
| কোটি কোটি শতকাম॥ | যেন কোটি কোটি শত কাম॥ |

## হিন্দী

কহহু সখি অস কো তনুধারী ।
জো ন মোহ অস রূপ নিহারী ॥
কোউ সপ্রেম বোলী মৃদুবাণী ।
জো মৈঁ শুনা সো শুনহু সয়ানী ॥

এ দোউ নৃপ দশরথ কে ঢোটা ।
বালমরালন্হকে কল জোটা ॥
মুনি কৌশিক মখকে রখবারে ।
জিন্হ রণঅজয় নিশাচর মারে ॥

শ্যামগাত কল কঞ্জবিলোচন ।
জো মারীচ সুভুজ মদ মোচন ॥
কৌশল্যাসুত সো সুখখানী ।
নাম রাম ধনুশায়ক পাণি ॥

গৌর কিশোর বেশ বর কাছে ।
কর শরচাপ রামকে পাছে ॥
লছমন নাম রাম লঘু ভ্রাতা ।
শুনু সখি তাসু সুমিত্রা মাতা ॥

বিপ্রকাজ করি বন্ধু দোউ,
মগ মুনিবধূ উধারি ।
আয়ে দেখন চাপমখ,
শুনি হরষীঁ সব নারী ॥

## বাঙ্গলা

কহ সখি ! কেবা হেন আছে তনুধারী ।
যে নাহি মোহিত হয় এরূপ নেহারি ?
কেহবা প্রেমের ভরে বলে মৃদুবাণী ।
আমি যা শুনেছি তাহা শুন লো সেয়ানি !

এই দুটী দশরথ রাজার ছাওয়াল ।
যেন মনোহর জোড়া বাল মরাল ॥
কৌশিক মুনির যজ্ঞ রক্ষা করিবারে ।
অজেয় রাক্ষসে যাঁরা রণেতে সংহারে ॥

সুন্দর শ্যামল তনু কমল নয়ন ।
মারীচ সুবাহু দর্প করেছে হরণ ॥
কৌশল্যার সুত উনি সুখের আকর ।
শ্রীরাম উহার নাম করে ধনুশর ॥

চারুবেশধারী গোরা কিশোর যে কাছে ।
করে লয়ে ধনুর্ব্বাণ ফিরে রাম-পাছে ॥
লক্ষ্মণ নাম ধরে রামানুজ ভ্রাতা ।
শুন সখি ! সুমিত্রা হন তাঁর মাতা ॥

বিপ্রকার্য্য সাধি ভাই দোঁহে,
পথে মুনিবধূরে উদ্ধারি ।
হেরিবারে আসে যজ্ঞধনু,
শুনি হরষিতা সব নারী ॥

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| দেখি রাম ছবি সখী এক কহঈ। | দেখি রামরূপ কহে সখী একজন। |
| জোগু জানকিহি যহ বর অহঈ ॥ | জানকীর যোগ্য বর হন এই জন ॥ |
| জো সখি ইন্হিঁ দেখ নরনাহূ। | যত্তপি ইঁহারে সখি দেখিত রাজন। |
| পণ পরিহরি হঠি করই বিবাহূ ॥ | বিয়ে দিত জিদ করি পরিহরি পণ ॥ |
| কোউ কহ ইন্হেঁ ভূপতি পহিচানে। | কেহ কহে ইঁহাদের নরপতি জানে। |
| মুনিসমেত সাদর সন্মানে ॥ | মুনিসহ সমাদরে দোঁহারে সম্মানে ॥ |
| সখি পরন্তু পণ রাউ ন তজঈ। | কিন্তু সখি রাজা নাহি ত্যজিবেন পণ। |
| বিধিবশ হঠি অৰিৰেকহি ভজঈ ॥ | বিধিবশে করিবেন অজ্ঞানে ভজন ॥ |
| কোউ কহ জো ভল অহই বিধাতা। | কেহ কহে যদি মঙ্গলময় ধাতা। |
| সৰকহঁ স্থনিয় উচিত ফলদাতা ॥ | শুনি সকলের যথাযোগ্য ফলদাতা ॥ |
| তৌ জানকিহি মিলিহি বর এহূ। | তবেত জানকী মিলিবেক বর এহ। |
| নাহিঁন আলি ইহাঁ সন্দেহূ ॥ | নাহিক অয়ি সখি ! ইহাতে সন্দেহ ॥ |
| জো বিধিবশ অস ৰনই সঁযোগূ। | যদি বিধিবশে হেন হয় সম্মিলন। |
| তৌ কৃতকৃত্য হোয়ি সব লোগূ ॥ | তাহা হলে কৃতকৃত্য হবে সর্ব্বজন ॥ |
| সখি হমরে আরতি অতি তাতে। | সখি মোর আগ্রহ অতি এ কারণ। |
| কৰহুঁক এ আবহিঁ এহি নাতে ॥ | তাহলে করিবে ইনি কভু আগমন ॥ |
| নাহিত হম কহঁ শুনহু সখি, | না হলে মোদের শুন সখি, |
| ইন্হ কর দরশন দূরি। | দর্শন ইহার দুর্লভ। |
| য়হ সংঘট তব হোই জৰ, | পূর্ব্বজন্মে থাকিলে স্থকৃতি |
| পুণ্য পুরাকৃত ভূরি ॥ | তবেই এ হইবে সম্ভব ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| বোলী অপর কহেহু সখি নীকা। | কহিল অপরে সখি! কহিলে সুন্দর। |
| এহি বিবাহ অতিহিত সবহী কা। | এ বিবাহ সকলেরই অতি হিতকর॥ |
| কোউ কহ শঙ্করচাপ কঠোরা। | কেহ কহে শঙ্করের ধনুক কঠোর। |
| এ শ্যামল মৃদুগাত কিশোরা॥ | এ শ্যামল কোমলাঙ্গ বয়সে কিশোর। |
| | |
| সব অসমঞ্জস অহই সয়ানী। | সবি সামঞ্জস্যহীন, অয়িলো সেয়ানি! |
| য়হ শুনি অপর কহই মৃদুবাণী॥ | ইহা শুনি অন্যজনে কহে মৃদুবাণী॥ |
| সখি ইন্‌হকহঁ কোউ কোউ অস কহহীঁ। | সখি! কেহ কেহ কহে ইহাকে এমতি। |
| বড় প্রভাব দেখত লঘু অহহীঁ॥ | দেখিতে হলেও লঘু বড়ই শকতি॥ |
| | |
| পরশি জাসু পদপঙ্কজ ধূরী। | পরশিয়া পদপঙ্কজ ধূলি যাঁর। |
| তরী অহল্যা কৃত অঘ ভূরী॥ | অহল্যা হইল কৃত পাপরাশি পার॥ |
| সো কি রহেঁ বিনু শিবধনু তোরে। | সে কি রবে শিবধনু না করি ভঞ্জন। |
| য়হ প্রতীতি পরিহরিয় ন ভোরে॥ | এ প্রতীতি ভ্রমেও না ত্যজিও কখন॥ |
| | |
| জেহি বিরঞ্চি রচি সীয় সবাঁরী। | যে বিধাতা রচি সীতা করেছে পালন |
| তেহিঁ শ্যামল বর রচেউ বিচারী॥ | বিচারি শ্যামল বর রচিল সে জন॥ |
| তাসু বচন শুনি সব হরষাণী। | সবে হরষিত শুনি তাহার বচন। |
| ঐসেই হোউ কহহিঁ মৃদুবাণী॥ | মৃদুভাষে কহে, আহা হউক এমন। |
| | |
| হিয় হরষহিঁ বরষহিঁ সুমন, | চিত্ত হরষে পুষ্প বরষে, |
| সুমুখি সুলোচনি বৃন্দ। | সুমুখী সুলোচনা বৃন্দ। |
| জাহিঁ জহাঁ জহঁ বন্ধু দোউ, | যথা যথা যায় ভ্রাতৃদ্বয়, |
| তহঁ তহঁ পরমানন্দ॥ | তথা হয় পরমানন্দ॥ |

## হিন্দী

পুর পূরব দিশি গে দোউ ভাঈ।
জহঁ ধনু-মখ-হিত ভূমি ৰনাঈ॥
অতি বিস্তার চারু গচ ঢারী।
বিমলবেদিকা রুচির সবাঁরী॥

চহুঁ দিশি কঞ্চনমঞ্চ বিশালা।
রচে জহাঁ বৈঠহিঁ মহিপালা॥
তেহি পাছে সমীপ চহুঁ পাশা।
অপর মঞ্চমণ্ডলী বিলাসা॥

কছুক উঁচ সব ভাঁতি সুহাঈ।
বৈঠহিঁ নগর লোগ জহঁ জাঈ॥
তিন্হ কে নিকট বিশাল সুহায়ে।
ধৱলধাম ৰহুবরণ ৰনায়ে॥

জহঁ বৈঠে দেখহিঁ সব নারী।
যথাযোগ নিজকুল অনুহারী॥
পুরবালক কহি কহি মৃদুবচনা।
সাদর প্রভুহি দেখাবহিঁ রচনা॥

সব শিশু এহি মিশ প্রেমবশ,
পরশি মনোহর গাত।
তনু পুলকহিঁ অতি হরষ হিয়,
দেখি দেখি দোউ ভ্রাত॥

## বাঙ্গলা

পুরের পূরব দিকে দুই ভ্রাতা যান।
যথা ধনুযজ্ঞভূমি করেছে নির্ম্মাণ॥
সুবিস্তৃত চারু ঢালু মেজেয় শোভিত।
নিরমল বেদিকা সুন্দর রচিত॥

চারিদিকে কাঞ্চনমঞ্চ বিশাল।
রচে যথা বসিবেন যত মহীপাল॥
তাহার পশ্চাতে নিকটেই চারিধারে।
সুশোভিত মঞ্চ কত মণ্ডলাকারে॥

কিছু উচ্চ মনোহর তাহার চৌদিক।
যেথা হবে উপবিষ্ট যত নাগরিক॥
তাহার নিকটে সুবিশাল সুশোভিত।
ধবল মণ্ডপ বহুবিধ নিরমিত॥

যথায় বসিবে সব নারী দেখিবারে।
যথাযোগ্য নিজ নিজ কুল অনুসারে॥
নগর বালক কহি মৃদুল বচন।
সমাদরে সে প্রভুরে দেখায় রচন॥

প্রেমবশ শিশুরা এ ছলে
মনোহর গাত্র পরশিয়া।
দুই ভায়ে হেরি বারংবার
পুলকাঙ্গ হরষিত হিয়া॥

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| শিশু সব রাম প্রেমবশ জানে। | শিশুগণ শ্রীরামেরে প্রেমবশ জানি। |
| প্রীতিসমেত নিকেত বখানে ॥ | হর্ষে কহে তাহাদের ভবন বাখানি ॥ |
| নিজ নিজ রুচি সব লেহিঁ বোলাঈ | নিজ নিজ রুচি মত ডেকে লয়ে যায়। |
| সহিত সনেহ জাহিঁ দোউ ভাঈ ॥ | স্নেহসহ দুই ভাই চলেন তথায় ॥ |
| রাম দেখাবহি অনুজহিঁ রচনা। | অনুজে দেখান রাম সে সব রচন। |
| কহি মৃদু মধুর মনোহর বচনা ॥ | কহি মৃদু মনোহর মধুর বচন ॥ |
| লবনিমেষ মহঁ ভুবননিকায়া। | নিমিষের মধ্যে এই বিশ্ব সমুদায়। |
| রচই জাসু অনুশাসন মায়া ॥ | রচনা করয়ে মায়া যাঁহার আজ্ঞায় ॥ |
| ভকত হেতু সোই দীনদয়ালা। | ভকতের হেতু সেই দীন দয়াল। |
| চিতবত চকিত ধনুষ-মখশালা ॥ | চকিত হইয়া হেরে ধনুযজ্ঞশাল ॥ |
| কৌতুক দেখি চলে গুরুপাহীঁ। | কৌতুক দেখিয়া তবে যান গুরুপাশ। |
| জানি বিলম্ব ত্রাস মনমাহীঁ ॥ | বিলম্ব হয়েছে জানি মনে করি ত্রাস ॥ |
| জাসু ত্রাস ডরকহঁ ডর হোঈ। | যাঁর ত্রাসে ভয়েরও হয় ভয়োদয়। |
| ভজনপ্রভাব দেখাবত সোঈ ॥ | ভজনপ্রভাব শুধু সেই প্রদর্শয় ॥ |
| কহি বাতৈঁ মৃদু মধুর সুহাঈ। | কহি বাক্য মধুময় মৃদুল শোভন। |
| কিয়ে বিদা বালক বরিআঈ ॥ | করেন বিদায় বল করি বালগণ ॥ |
| সভয় সপ্রেম বিনীত অতি, | সভয়—প্রেম—বিনয়—অতি |
| সকুচ সহিত দোউ ভাই। | সঙ্কোচ সহিত দুই ভাই। |
| গুরুপদপঙ্কজ নাই শির, | গুরু পাদপদ্মে নমি শির |
| বৈঠে আয়সু পাই ॥ | উপবিষ্ট অনুমতি পাই ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| নিশিপ্রবেশ মুনি আয়সু দীন্হা। | নিশি সমাগমে মুনি দানিল আদেশ। |
| সবহী সন্ধ্যাবন্দন কীন্হা॥ | সবে সন্ধ্যা বন্দনাদি করিলেন শেষ॥ |
| কহত কথা ইতিহাস পুরাণী। | ইতিহাস পুরাণের কহিলেন কথা। |
| রুচির রজনী যুগযাম সিরানী॥ | সুযামিনী দুই যাম হইল বিগতা॥ |
| মুনিবর শয়ন কীন্হ তব জাই। | মুনিবর শয়ন করিল তবে যায়ি। |
| লগে চরণ চাপন দোউ ভাঈ॥ | চরণ চাপিতে লাগিলেন দুই ভাই॥ |
| জিন্হ কে চরণসরোরুহ লাগি। | যাঁহাদের শ্রীচরণ সরোরুহ লাগি। |
| করত বিবিধ জপ যোগ বিরাগী॥ | করয়ে বিবিধ জপ যোগ বিরাগী॥ |
| তেই দোউ বন্ধু প্রেম জনু জীতে। | সেই দুই ভাই যেন প্রেমে-পরাজিত। |
| গুরুপদ কমল পলোটত প্রীতে॥ | গুরুচরণ কমল সেবিছেন প্রীত॥ |
| বার বার মুনি আজ্ঞা দীন্হী। | বার বার মুনিবর দেন অনুমতি। |
| রঘুবর যাই শয়ন তব কীন্হী॥ | শয়ন করেন গিয়া তবে রঘুপতি॥ |
| চাপত চরণ লষণ উর লায়ে। | লক্ষ্মণ চরণ চাপে আর বুকে লয়। |
| সভয় সপ্রেম পরম সচুপায়ে॥ | পরম সঙ্গোপনে সপ্রেম সভয়॥ |
| পুনি পুনি প্রভু কহ সোবহু তাতা | পুন পুন প্রভু কন শোওরে লক্ষ্মণ। |
| পৌঢ়ে ধরি উর পদজলজাতা॥ | পাদপদ্ম ধরি হৃদে করিল শয়ন॥ |
| উঠে লষণ নিশি বিগত শুনি, | নিশি গত কুক্কুটের ধ্বনি |
| অরুণ শিখা ধুনি কান। | কর্ণে শুনি লক্ষ্মণ জাগে। |
| গুরুতেঁ পহিলেহি জগতপতি, | উঠে জ্ঞানী রাম জগপতি |
| জাগে রাম সুজান॥ | গুরুদেব উঠিবার আগে। |

# শুভদৃষ্টি

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সকল শৌচ করি জাই নহায়ে। | শৌচাদি অন্তে স্নান করি সমাপন। |
| নিত্য নিবাহি মুনিহি শির নায়ে॥ | নিত্য কর্ম্ম সারি করে মুনিরে বন্দন॥ |
| সময় জানি গুরু আয়সু পাঈ। | সময় জানিয়া গুরু অনুমতি লয়ে। |
| লেন প্রসূন চলে দোউ ভাঈ॥ | আনিতে কুসুম চলিলেন ভাই দোঁহে॥ |
| ভূপ বাগ বর দেখেউ জাঈ। | যেয়ে দেখে ভূপতির রম্য উপবন। |
| জহঁ বসন্ত ঋতু রহি লুভাঈ॥ | যথায় বসন্ত ঋতু রহে লুব্ধ মন॥ |
| লাগে বিটপ মনোহর নানা। | মনোহর বিটপী রয়েছে নানান্। |
| বরণ বরণ বর বেলিবিতানা॥ | নানাবিধ বরণের লতিকা বিতান॥ |
| নব পল্লব ফল সুমন সুহায়ে। | নবীন পল্লব ফল ফুলেতে শোভিত। |
| নিজ সম্পতি সুরতরুহি লজায়ে॥ | নিজ ধনে করে কল্পতরুরে লজ্জিত॥ |
| চাতক কোকিল কীর চকোরা। | চাতক কোকিল আর শুক ও চকোর। |
| কূজত বিহগ নচত কল মোরা॥ | সকল বিহঙ্গ গাহে, নাচে চারু মৌর॥ |
| মধ্য বাগ সর সোহ সুহাবা। | মধ্য বাগে সরোবর সুন্দর শোভিত। |
| মণিসোপান বিচিত্র বনাবা॥ | মণিময় সোপান বিচিত্র রচিত॥ |
| বিমলসলিল সরসিজ বহুরঙ্গা। | বিমল সলিলে সরসিজ বহুরঙ্গ। |
| জলখগ কূজত গুঞ্জত ভৃঙ্গা॥ | জলপক্ষী কূজিতেছে গুঞ্জিছে ভৃঙ্গ॥ |
| বাগু তড়াগু বিলোকি প্রভু, | বাগ তড়াগ নিরখি প্রভু |
| হরষে বন্ধু সমেত | হরষয়ে ভ্রাতার সহিত। |
| পরমরম্য আরাম যহ, | পরম রম্য সেই উপবন, |
| জো রামহি সুখ দেত॥ | রাম চিত যে কর সুখিত॥ |

## হিন্দী

চহুঁ দিশি চিতই পুছি মালীগণ।
লগে লেন দল ফুল মুদিতমন॥
তেহি অবসর সীতা তহঁ আঈ।
গিরিজাপূজন জননী পঠাঈ॥

সঙ্গ সখী সব সুভগ সয়ানী।
গাবহিঁ গীত মনোহর বাণী॥
সরসমীপ গিরিজাগৃহ সোহা।
বরনি ন জাই দেখি মন মোহা॥

মজ্জন করি সর সখিন্হ সমেতা।
গঈ মুদিতমন গৌরিনিকেতা॥
পূজা কিন্হ অধিক অনুরাগা।
নিজ অনুরূপ সুভগ বর মাগা॥

এক সখী সিয় সঙ্গ বিহাঈ।
গঈ রহী দেখন ফুলবাঈ॥
তেই দোউ বন্ধু বিলোকে জাঈ।
প্রেমবিবশ সীতা পহিঁ আঈ॥

তাসু দশা দেখী সখিন্হ,
পুলক গাত জল নয়ন
কহু কারণ নিজহরষ কর,
পূছহিঁ সব মৃদুবয়ন।

## বাঙ্গলা

চৌদিক নিরখিয়ে পুছি মালীগণে।
ফুলদল চয়নয়ে হরষিত মনে॥
সেই অবসরে সীতা আসে সেই স্থান॥
গিরিজা পূজন লাগি জননী পাঠান॥

সঙ্গেতে সখী সব সুভগ চতুর।
গাহিতেছে সঙ্গীত বাণী সুমধুর॥
সরসমীপেতে গৌরী মন্দির শোভে।
বর্ণন নাহি যায় দেখি মন লোভে॥

মজ্জন করি সরে সখিগণ সনে।
প্রফুল্ল মনে যান্ গৌরীনিকেতনে॥
পূজন করিল সমধিক অনুরাগে।
আপনার অনুরূপ কান্ত বর মাগে॥

এক সখী জানকীর সঙ্গ ছাড়ি যায়।
গিয়াছিল দেখিবারে ফুল বাগিচায়॥
সেই দুই ভ্রাতারে বিলোকিয়া আসে।
প্রেমবিবশা হয়ে ফিরে সীতাপাশে॥

তার দশা হেরি সখী সব—
পুলকাঙ্গে সজল নয়নে।
'কহ নিজ হর্ষের কারণ'
পুছে সবে মৃদুল বচনে॥

## হিন্দী

দেখন বাগ কুবঁর দুই আয়ে।
বয়সকিশোর সব ভাঁতি সুহায়ে ॥
শ্যাম গৌর কিমি কহউঁ বখানী।
গিরা অনয়ন নয়ন বিনু বাণী ॥

শুনি হরষীঁ সব সখী সয়ানী।
সিয়হিয় অতি উতকণ্ঠা জানী ॥
এক কহই নৃপসুত তেই আলী।
শুনে যে মুনি সঙ্গ আয়ে কালী ॥

জিন্হ নিজ রূপ মোহিনী ডারী।
কীন্হে স্ববশ নগর নর নারী।
বরণত ছবি জহঁ তহঁ সব লোগূ।
অবশি দেখিয়হি দেখন জোগূ ॥

তাসু বচন অতি সিয়হি সুহানে।
দরশ লাগি লোচন অকুলানে ॥
চলী অগ্র করি প্রিয়সখি সোঈ।
প্রীতি পুরাতনি লখই ন কোঈ ॥

সুমিরি সীয় নারদবচন,
উপজী প্রীতি পুনীত।
চকিত বিলোকতি সকল দিশি,
জনু শিশু মৃগী সভীত ॥

## বাঙ্গলা

'উদ্যান দেখিতে আসে যুগল কুমার।
বয়সে কিশোর চারু সকল প্রকার ॥
শ্যামল গৌরাঙ্গ দুটী কেমনে বাখানি।
বাক্য যে নেত্রহীন - নেত্র বিনা বাণী!'

শুনি হরষিয়া সব সখীরা সেয়ানী।
সীতার হৃদয় অতি উৎসুক জানি ॥
একে কহে, সখি! তারা রাজার নন্দন।
শুনি মুনিসঙ্গে কাল কৈল আগমন ॥

রূপের কুহক পাতি যাঁহারা আপন।
করেছে স্ববশ পুর নরনারীগণ ॥
যথা তথা সবে করে রূপের বর্ণন।
অবশ্য দেখিতে হয় - যোগ্য দরশন ॥

সীতারে লাগিল ভাল তাহার বচন।
দরশন লাগি হয় আকুল লোচন ॥
হন আগুয়ান প্রিয় সখী অগ্রে ক'রে
পুরাতন প্রেম কেহ লক্ষ্য নাহি করে ॥

নারদ-ইঙ্গিত স্মরে সীতা,
উপজয়ে পবিত্র পীরিতি।
চকিত নেহারে সর্ব্বদিশি,
যেন শিশুমৃগী সভীতি ॥

## হিন্দী

কঙ্কন কিঙ্কিণি নুপুর ধ্বনি শুনি।
কহত লষণ সন রাম্ হৃদয় গুনি॥
মানহুঁ মদন দুন্দুভী দীন্হী।
মনসা বিশ্ববিজয় কহঁ কীন্হী॥

অস কহি ফির চিতয়ে তেহি ওরা।
সিয় মুখ শশী ভয়ে নয়ন চকোরা॥
ভয়ে বিলোচন চারু অচঞ্চল।
মনহুঁ সকুচি নিমি তজে দৃগঞ্চল॥

দেখি সীয়শোভা সুখ পাবা।
হৃদয় সরাহত বচন ন আবা॥
জনু বিরঞ্চি সব নিজ নিপুনাই।
বিরচি বিশ্ব কহঁ প্রগটি দেখাঈ॥

সুন্দরতা কহঁ সুন্দর করঈ।
ছবিগৃহ দীপশিখা জনু বরই॥
সব উপমা কবি রহে জুঠারী।
কেহি পটতরউ বিদেহকুমারী॥

সিয়শোভা হিয় বরনি প্রভু,
আপনি দশা বিচারি।
বোলে শুচি মন অনুজ সন,
বচন সময় অনুহারি॥

## বাঙ্গলা

কঙ্কণ-কিঙ্কিণী শুনি নুপুর-নিক্কণ।
অন্তরে চিন্তিয়া রাম লক্ষ্মণেরে কন॥
বুঝিবা মদন তার দুন্দুভি বাজায়।
বিশ্ববিজয় করিবার অভিপ্রায়॥

ইহা কহি চাহে রাম সেই দিকে ফিরি।
সীতা-মুখ শশী হল—নয়ন চকোরী॥
সুচারু লোচন তাঁর হল অচঞ্চল।
সঙ্কোচে পলক যেন ছাড়ে নেত্রস্থল॥

হেরি জানকীর শোভা হয় সুখোদয়।
মনেতে প্রশংসে, বাক্য নাহি বাহিরয়॥
যেন বিধি সব নিজ নিপুণতারাশি।
রচিয়া বিশ্বকে তাহা দেখান প্রকাশি॥

সুন্দরতাকে সে যে সুন্দর করে।
দীপশিখা জ্বালে যেন চিত্রের ঘরে॥
উচ্ছিষ্ট করেছে কবি সকল উপমা।
জনককুমারী আর কহি কার সমা?

বর্ণি প্রভু সীতাশোভা মনে
নিজ দশা করিয়া বিচার।
বলে শুচি মনে অনুজেরে
বচন সে কাল অনুসার॥

## হিন্দী

তাত জনকতনয়া য়হ সোঈ।
ধনুষযজ্ঞ জেহি কারণ হোঈ॥
পূজন গৌরী সখী লেই আঈ।
করত প্রকাশ ফিরঈ ফুলবাঈ॥

জাসু বিলোকি অলৌকিক শোভা।
সহজ পুনীত মোর মন ক্ষোভা॥
সো সব কারণ জান বিধাতা।
ফরকহিঁ সুভগ অঙ্গ শুনু ভ্রাতা॥

রঘুবংশিন্হ কর সহজ সুভাউ।
মনু কুপন্থ পগ ধরৈঁ ন কাউ॥
মোহি অতিশয় প্রতীতি মন কেরী।
জেহি সপনেহু পরনারী ন হেরী॥

জিন্হ কে লহহিঁ ন রিপু রণ পীঠী।
নহিঁ লাবহিঁ পরতিয় মন ডীঠী॥
মঙ্গন লহহিঁ ন জিন্হ কৈ নাহিঁ।
তে নরবর থোরে জগ মাহীঁ॥

করত বতকহী অনুজ সন,
মন সিয়রূপ লুভান।
মুখসরোজ মকরন্দ ছবি,
করই মধুপ ইব পান॥

## বাঙ্গলা

হে প্রিয়! ইনিই সেই তনয়া রাজার।
ধনুযজ্ঞ হইতেছে কারণে যাঁহার॥
সখিগণ লয়ে আসে পূজিবারে গৌরী।
ভ্রমণ করিয়া ফিরে বাগিচা উজোরি॥

অলৌকিকশোভারাশিবিলোকিযাঁহার
স্বভাব-পবিত্র মন চঞ্চল আমার॥
এ সবের কারণ যা জানেন বিধাতা।
দক্ষিণ অঙ্গ মোর নাচে শুন ভ্রাতা॥

রঘুবংশীগণের এ সহজ প্রকৃতি।
কাহারও মন কভু না ধরে কুপথি॥
অতীব প্রত্যয় মোর আপন মনেরে।
স্বপনেও পরনারী সে নাহিক হেরে॥

সংগ্রামে শত্রু যার পৃষ্ঠ নাহি পায়।
মন যার পরস্ত্রীর পানে নাহি চায়॥
প্রার্থী বিমুখ নহে যে জনের কাছে।
এহেন উত্তম নর বিশ্বে অল্প আছে॥

কথা কন অনুজের সনে
সীতারূপে লুব্ধ রহে মন।
সে মুখ রাজীব শোভা-মধু
পান করে মধুপ যেমন॥

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| চিতৱতি চকিত চহুঁ দিশি সীতা। | চকিত হইয়া সীতা চৌদিকে চায়। |
| কহঁ গয়ে নৃপকিশোর মন চিংতা ॥ | কোথা নৃপকিশোর সে মন যারে চায় ॥ |
| জহঁ বিলোকি মৃগশাবক নয়নী। | মৃগশিশুনয়নার যে দিকেই দৃষ্টি। |
| জনু তহঁ বরিষ কমল সিত শ্রেণী ॥ | সে দিকেই যেন শুভ্র কমলের বৃষ্টি ॥ |
| লতা ওঠ তব সখিন লখায়ে। | লতার আড়ালে তবে সখিরা দেখায়। |
| শ্যামল গৌর কিশোর সুহায়ে ॥ | শ্যাম গৌর কিশোর কিবা শোভা পায়॥ |
| দেখি রূপ লোচন ললচানে। | নিরখিয়ে সেইরূপ আঁখি লালচিল। |
| হরষে জনু নিজ নিধি পহিচানে ॥ | হরষিত—যেন নিজ নিধিটী চিনিল ॥ |
| থকে নয়ন রঘুপতি ছবি দেখে। | রঘুপতি-রূপ হেরি নয়ন স্তম্ভিত। |
| পলকন্হিহু পরিহরি নিমেখে ॥ | হয়ে গেল নির্নিমেষ পলক-বর্জ্জিত। |
| অধিক সনেহ দেহ ভই ভোরী। | প্রেমের আধিক্যে হয় আত্মবিস্মরণ। |
| শরদশশিহি জনু চিতৱ চকোরী ॥ | চকোরী শরতশশী হেরয়ে যেমন ॥ |
| লোচনমগ রামহিঁ উর আনী। | লোচনের দ্বার দিয়া রামে হৃদে আনি |
| দীন্হে পলককপাট সয়ানী ॥ | পলক-কপাট রুদ্ধ করিল সেয়ানী ॥ |
| জৱ সিয় সখিন্হ প্রেমবশ জানি। | যবে সীতা প্রেমাধীনা জানে সখিগণ। |
| কহি ন সকহিঁ কছু মন সকুচানী ॥ | কহিতে নারিল কিছু সঙ্কুচিত মন ॥ |
| লতাভৱন তেঁ প্রগট ভয়ে, | লতাগৃহ হ'তে প্রকটিত |
| তেহি অবসর দোউ ভাই। | ভ্রাতা দোঁহে এই অবসরে। |
| নিকসে জনু জুগ বিমলবিধু, | উদে যেন স্বচ্ছ যুগ বিধু |
| জলদপটল বিলগাই ॥ | জলদের জাল ভেদ করে ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| শোভা সীৰ সুভগ দোউ বীরা। | শোভার পরিসীমা সুন্দর দুই বীর। |
| নীল পীত জলজাভ শরীরা ॥ | নীল আর পীত কমলাভ শরীর ॥ |
| মোরপঙ্খ শির সোহত নীকে। | ময়ূরের পাখা দিয়া সুশোভিত শির। |
| গুচ্ছা বিচ বিচ কুসুম কলীকে ॥ | গুচ্ছ সাজে মাঝে মাঝে কুসুমকলির ॥ |
| ভাল তিলক শ্রমবিন্দু সুহায়ে। | ললাটে তিলক শ্রমবিন্দু সুশোভিত। |
| শ্রবণ সুভগ ভূষণ ছবি ছায়ে ॥ | শ্রবণে ভূষণ রম্য কিবা শোভান্বিত ॥ |
| বিকট ভ্রুকুটি কচ ঘূঁঘরৰারে। | বঙ্কিম ভ্রুভঙ্গি কুঞ্চিত কেশপাশে। |
| নবসরোজ লোচন রতনারে ॥ | লোচন সে নব পদ্ম সলিলে বিকাশে। |
| চারু চিবুক নাসিকা কপোলা। | চিবুক নাসিকা চারু কপোল শোভয়। |
| হাসবিলাস লেত মনু মোলা ॥ | হাস্য বিলাসে চিত্ত যেন কিনে লয় ॥ |
| মুখছৰি কহি ন জাই মোহি পাহী | মুখছবি সে আমার বর্ণন অতীত। |
| জো বিলোকি ৰহু কাম লজাহীঁ ॥ | বিলোকিয়া তাহা বহু অনঙ্গ লজ্জিত। |
| উর মণিমাল কম্বূকল গ্রীবা। | বক্ষে মণিমালা কম্বুগ্রীবা মনোহর। |
| কাম কলভকর ভুজৰলসীৰা ॥ | করী-শিশুশুণ্ড সম বলী চারু কর ॥ |
| সুমনসমেত বামকর দোনা। | বামহস্তে পুষ্পপূর্ণ পত্র দ্রোণধর। |
| সাঁৰর কুঅঁর সখী সুঠি লোনা ॥ | শ্যামল কুমার সখি, বড়ই সুন্দর ॥ |
| কেহরি কটি পট পীত ধর, | সিংহ সম কটি, পীতবাস, |
| সুখমা শীল নিধান। | সুষমা-শীলতা-নিকেতন। |
| দেখি ভানুকুল ভূষণহি, | হেরি সেই সূর্য্যকুলমণি |
| ৰিসরা সখিন্হ অপান ॥ | সখিগণ আত্মবিস্মরণ ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| ধরি ধীরজ এক সখী সয়ানী । | ধৈর্য্য ধরি সুচতুরা এক সহচরী । |
| সীতা সন বোলী গহি পাণি ॥ | কহে তবে জনক-নন্দিনী কর ধরি ॥ |
| বহুরি গৌরীকর ধ্যান করেহূ । | পরে নয় ভবানীর করিও চিন্তন । |
| ভূপকিশোর দেখি কিন লেহূ ॥ | কুমারে কেন না দেখি লওলো এখন ? |
| সকুচি সীয় তব নয়ন উঘারে । | সঙ্কোচে সীতা তবে আঁখি উন্মীলিল । |
| সনমুখ দোউ রঘুসিংহ নিহারে ॥ | রঘুবংশ-সিংহ দোঁহে সন্মুখে হেরিল ॥ |
| নখশিখ দেখি রাম কৈ শোভা । | আপাদমস্তক রাম-শোভা নেহারিয়া । |
| সুমিরি পিতাপণ মন অতি ক্ষোভা । | স্মরিয়া পিতার পণ অতি ক্ষুব্ধ হিয়া ॥ |
| পরবশ সখিন্হ লখী জব সীতা । | সখীরা হেরিল যবে পরবশ সীতা । |
| ভঙ্গ গহরু সব কহহিঁ সভীতা ॥ | হইল বিলম্ব—সবে কহে উৎকণ্ঠিতা ॥ |
| পুনি আউব এহি বিরিয়াঁ কালী । | এমনি সময়ে পুন আসিব লো কালি । |
| অস কহি মন বিহঁসী এক আলী ॥ | ইহা কহি মনে বড় হাসে এক আলী ! |
| গূঢ় গিরা শুনি সিয় সকুচানী । | গুঢ়বাক্য শুনি সীতা হন সঙ্কুচিতা । |
| ভয়েউ বিলম্ব মাতুভয় মানী । | বিলম্ব হয়েছে বলি মাতৃভয়ে ভীতা ॥ |
| ধরি বড়ি ধীর রাম উর আনি । | ধরি বড় ধৈর্য্য রামে হৃদিমাঝে আনি । |
| ফিরা আপন পণ পিতুবশ জানি ॥ | ফিরে আপনারে পিতৃপণবশ জানি ॥ |
| দেখন মিস মৃগ বিহঁগ তরু,<br>ফিরই বহোরি বহোরি । | মৃগ পক্ষী তরু দেখা ছলে,<br>ফিরে চাহে পুন পুনরায় । |
| নিরখি নিরখি রঘুবীরছবি,<br>বাঢ়ই প্রীতি ন থোরি ॥ | হেরি হেরি রঘুবীর-শোভা,<br>সমধিক প্রেম বাড়ি যায় ॥ |

## হিন্দী

জানি কঠিন শিবচাপ ৰিস্মরতি ।
চলী রাখি উর শ্যামলমূরতি ॥
প্রভু জৰ জাত জানকী জানী ।
সুখ সনেহ শোভা গুণ খানী ॥

পরম প্রেমময় মৃদুমসি কীন্হী ।
চারু চিত্ত ভীতি লিখি লীন্হী ॥
গঈ ভবানীভবন ৰহোরী ।
বন্দি চরণ ৰোলী করজোরী ॥

## বাঙ্গলা

শিবধনু সুকঠিন জানি দুখী অতি ।
চলে রাখি হৃদয়েতে শ্যামল মূরতি ॥
প্রভু যবে জানিলেন সীতা ফিরে ঘর ।
সুখ, স্নেহ, শোভা আর গুণের আকর ॥

পরম প্রেমময় মৃদুমসী দিয়া ।
চারু চিত্তপটোপরি রাখিল আঁকিয়া ॥
পুনরায় গিয়া সীতা ভবানী-ভবন ।
করজোড়ি কহিলেন বন্দিয়া চরণ ॥

# সীতার বরপ্রাপ্তি

## হিন্দি

জয় জয় জয় গিরিরাজকিশোরী।
জয় মহেশ মুখচন্দ চকোরী॥
জয় গজবদন ষড়াননমাতা।
জগতজননী-দামিনী-দ্যুতি-গাতা।

নহিঁ তব আদি মধ্য অবসানা।
অমিতপ্রভাব বেদ নহিঁ জানা॥
ভব ভব বিভব পরাভব কারিনী।
বিশ্ববিমোহনি স্ববশ বিহারিনি॥

পতিদেবতা সুতীয় মহঁ
মাতু প্রথম তব রেখ।
মহিমা অমিত ন কহি সকহিঁ
সহস সারদা শেখ॥

সেবত তোহি সুলভ ফল চারী।
বরদায়িনি ত্রিপুরারিপিয়ারী॥
দেবি পূজি পদকমল তুম্হারে।
সুর নর মুনি সব হোহিঁ সুখারে॥

মোর মনোরথ জানহু নীকে।
বসহু সদা উরপুর সবহী কে॥
কীন্হেউ প্রগট ন কারণ তেহী।
অস কহি চরণ গহে বৈদেহী॥

## বাঙ্গলা

জয় জয় জয় গিরিরাজকিশোরী।
জয় মহেশ আননচন্দ্র চকোরী॥
জয় গজবদন ষড়ানন-জননী।
জগতজননী দামিনী-দ্যুতি বরণী॥

নাহিক তোমার আদি মধ্য অবসান।
অমিত প্রভাব তব বেদেরও অজান॥
জগস্সৃষ্টি, স্থিতি আর প্রলয় কারিণী।
বিশ্ব-বিমোহিনী নিজ বশে বিহারিণী।

পতিব্রতা রামাকুল মাঝে
তুমি গণ্যা সকলের আগে।
মহামহিমা কহিতে নারে
সহস্র বাগ্দেবী আর শেষ নাগে॥

সেবি তোমা সুখে লাভ হয় ফলচারি
হে বরদায়িনি, ত্রিপুরারির পিয়ারী॥
অয়ি দেবি পূজি তব চরণ রাজীব।
সুখী হয় সুর, নর, মুনি, সর্ব্বজীব॥

তুমি জান প্রকৃত যা মোর মন আশ।
সকলের হৃদিপুরে সদা তব বাস॥
প্রকাশ নাহিক করি কারণেতে সে-ই
হেন কহি শ্রীচরণ ধরেন বৈদেহী॥

| হিন্দি | বাঙ্গলা |
|---|---|
| বিনয় প্রেম বশ ভঈ ভবানী। | বিনয় প্রেমেতে বশ হলেন অম্বিকা। |
| খসী মাল মূরতি মুসুকানী॥ | হাসে মূর্ত্তি, পড়ে খসে গলার মালিকা॥ |
| সাদর সিয় প্রসাদ শির ধরেঊ। | সমাদরে সে প্রসাদ সীতা শিরে ধরে। |
| বোলী গৌরি হরষু উর ভরেঊ॥ | কহিলেন কাত্যায়ণী হরিষ অন্তরে॥ |
| সুনু সিয় সত্য অসীস হমারী। | শুনহ জানকী সত্য আশিস্ আমার। |
| পূরহি মনকামনা তুম্হারী॥ | পূর্ণ হবে হৃদয়ের কামনা তোমার॥ |
| নারদবচন সদা শুচি সাচা। | নারদ বচন সদা সুপবিত্র সত্য। |
| সো বর মিলিহি জাহি মন রাচা॥ | সে বর মিলিবে তোমা যাহে গেছে চিত্ত॥ |
| মন জাহি রচেউ মিলিহি সো বর সহজ সুন্দর সাঁবরো। | পাবে তুমি অভিপ্সিত বর স্বভাব সুন্দর শ্যামল। |
| করুণানিধান সুজান শীলসনেহ জানত রাবরো॥ | দয়াময়, জ্ঞানী, শীল রাম তব প্রেম জানয়ে সকল॥ |
| এহি ভাঁতি গৌরি আসীস সুনি সিয়সহিত হিয় হরষিত অলী। | এবম্বিধ দুর্গাশিস্ শুনি সখীসহ সীতা হৃষ্ট হ'য়ে। |
| তুলসী ভবানীহি পূজি পুনি পুনি মুদিতমন মন্দির চলী॥ | গৌরী পূজি পুন পুন সুখে গৃহে যায়—তুলসীদাস কহে॥ |
| জানি গৌরি অনুকুল সিয় হিয় হরষ ন জাত কহি। | গৌরী অনুকুল জানি সীতা হরষিতা বর্ণন অতীত। |
| মঞ্জুল মঙ্গল-মূল বাম অঙ্গ ফরকন লগে॥ | অতীব মঙ্গল নিদর্শন বাম অঙ্গ হইল স্পন্দিত॥ |

# ভ্রাতৃদ্বয়ের প্রত্যাবর্ত্তন

| হিন্দি | বাঙ্গলা |
|---|---|
| হৃদয় সরাহত সীয় লোনাঈ। | হৃদয়ে প্রশংসিয়া সীতা সুন্দরতা। |
| গুরুসমীপ গমনে দোউ ভাঈ॥ | গুরুর সমীপে তবে যান দুই ভ্রাতা॥ |
| রাম কহা সব কৌশিক পাহীঁ। | রাম কহিলেন সব কৌশিক সকাশে। |
| সরল সুভাব ছুআ ছল নাহীঁ॥ | সরল-স্বভাব, ছল নাহি তার পাশে॥ |
| সুমন পাই মুনি পূজা কীন্হী। | ফুল পেয়ে মুনি তবে করেন পূজন। |
| পুনি অসীস দুহুঁ ভাইন্হ দীন্হী॥ | পুন ভ্রাতৃদ্বয়ে কন আশিস্ বচন॥ |
| সুফল মনোরথ হোহিঁ তুম্হারে। | তোমাদের মনোবাঞ্ছা হউক পূরণ। |
| রাম লষণ শুনি ভয়ে সুখারে॥ | রাম লক্ষ্মণ শুনি আনন্দিত মন॥ |
| করি ভোজন মুনিবর বিজ্ঞানী। | সমাপি ভোজন মুনিবর জ্ঞানবান। |
| লগে কহন কছু কথা পুরাণী॥ | লাগিল কহিতে সব কথন পুরাণ॥ |
| বিগতদিবস গুরুআয়সু পাঈ। | দিবাগতে গুরু আজ্ঞা করিয়া গ্রহণ। |
| সন্ধ্যা করন চলে দোউ ভাঈ॥ | সন্ধ্যা করিবারে চলে ভাই দুইজন॥ |
| প্রাচীদিশি সসি উয়েউ সুহাবা। | পূর্ব্বদিকে সমুদিত শশী মনোহর। |
| সিয় মুখ সরিস দেখি সুখ পাবা॥ | সীতা-মুখ সম দেখি হর্ষিত অন্তর॥ |
| বহুরি বিচার কীন্হ মন মাহীঁ। | পুনঃ পুনঃ বিচার করেন মনে মন। |
| সীয় বদন সম হিমকর নাহীঁ॥ | সুধাকর-সম নহে সীতার আনন॥ |
| জনম সিন্ধু পুনি বন্ধু বিষ দিন মলিন সকলঙ্কু। | জন্ম সিন্ধুমাঝে, বিষ ভ্রাতা, সকলঙ্ক, দিবসেতে ম্লান। |
| সিয় মুখ সমতা পাব কিমি, চন্দ বাপুরো রঙ্কু॥ | গরীব সে বাছা চাঁদ কিসে, হবে সীতা-মুখের সমান! |

| হিন্দি | বাঙ্গলা |
|---|---|
| ঘটই বঢ়ই বিরহিনি দুখ দাঈ। | কমে, বাড়ে, দুঃখ দেয় বিরহিনী জনে। |
| গ্রসই রাহু নিজ সন্ধিহি পাঈ॥ | গ্রাস করে রাহু যারে নিজ সন্ধিক্ষণে॥ |
| কোক শোকপ্রদ পঙ্কজদ্রোহী। | চকোরের দুঃখদায়ী, শত্রু পঙ্কজের। |
| অবগুণ বহুত চন্দ্রমা তোহী॥ | হে চন্দ্রমা তোমাতেত অপগুণ ঢের! |
| বৈদেহী মুখ পটতর দীন্হে। | বৈদেহীর মুখ সহ তুলি তুলনায়। |
| হোই দোষ বড় অনুচিত কীন্হে॥ | বড় অনুচিত আর বড় দোষ তায়॥ |
| সিয় মুখছবি বিধুব্যাজ বখানি। | সীতার মুখশ্রী, বিধু-নিন্দা বাখানি। |
| গুরু পহিঁ চলে নিশা বড়ি জানী॥ | গুরুপাশে চলে নিশা বেশী হল জানি। |
| করি মুনি চরণসরোজ প্রণামা। | করিয়া মুনির পদসরোজে প্রণাম। |
| আয়সু পাই কীন্হী বিশ্রামা॥ | আদেশ লভিয়া তবে করেন বিশ্রাম॥ |
| বিগতনিশা রঘুনায়ক জাগে। | বিগতরজনী রঘুনায়ক জাগিল। |
| বন্ধু বিলোকি কহন অস লাগে॥ | ভ্রাতারে হেরিয়া হেন কহিতে লাগিল। |
| উয়েউ অরুণ অবলোকহু তাতা। | 'উদিত অরুণ কিবা নেহার হে ভ্রাতা। |
| পঙ্কজ-কোক-লোক সুখদাতা॥ | পদ্ম চকোর আর লোক সুখদাতা॥' |
| বোলে লষণ জোরি যুগ পাণী। | বলেন লক্ষ্মণ যোড় করি দুই পাণি। |
| প্রভু প্রভাব সূচক মৃদুবাণী॥ | প্রভু প্রভাব-সূচক সুমৃদুল বাণী॥ |
| অরুণ উদয় সকুচে কুমুদ | 'সূর্য্যোদয়ে সঙ্কোচে কুমুদ, |
| উডুগণ জ্যোতি মলীন। | তারাগণ জ্যোতি বিমলিন। |
| তিমি তুম্হার আগমন সুনি, | তথা তব আগমন শুনি, |
| ভয়ে নৃপতি বলহীন॥ | নৃপগণ হন বলহীন॥ |

| হিন্দি | বাঙ্গলা |
| --- | --- |
| নৃপ সব নখত করহিঁ উজিয়ারী। | নৃপসব তারা যথা প্যারে উজলিতে। |
| টারি ন সকহিঁ চাপতম ভারী॥ | ধনুরূপী ঘোর আঁধার নারে বিদূরিতে। |
| কমল কোক মধুকর খগ নানা। | কমল চকোর ভৃঙ্গ আদি পক্ষিগণ। |
| হরষে সকল নিশা অবসানা॥ | হয় সবে নিশা অন্তে হরষিত মন— |
| ঐসেহি প্রভু সব ভগত তুম্হারে। | সেরূপ, হে প্রভু তব ভকত সকলে। |
| হোইহহিঁ টুটে ধনুষ সুখারে॥ | আনন্দিত হবে এই ধনুর্ভঙ্গ হলে॥ |
| উয়েউ ভানু বিনু শ্রম তমনাশা। | ভানুর উদয়ে বিনাশ্রমে তমনাশে। |
| রে নখত জগ তেজ প্রকাশা॥ | দূরিত নক্ষত্র, বিশ্বে তেজের প্রকাশে॥ |
| রবি নিজ উদয় ব্যাজ রঘুরায়া। | রবি নিজ উদয়ের ছলে, রঘুরায়! |
| প্রভু প্রতাপ সব নৃপন্হ দিখায়া॥ | প্রভুর প্রতাপ সব নৃপেরে দেখায়॥ |
| তব ভুজবল মহিমা উদঘাটী। | তোমার ও ভুজবল মহিমা উদ্ঘাটি। |
| প্রগটী ধনু বিঘটন পরিপাটী॥ | প্রকাশ করিবে ধনুর্ভঙ্গ পরিপাটী।' |
| বন্ধুবচন সুনি প্রভু মুস্থকানে | ভ্রাতৃবাক্যে প্রভু করে মৃদু বিহসন। |
| হোই শুচি সহজ পুনীত নহানে। | স্বাভাবিক শুদ্ধ—পুন স্নানে শুচি হন॥ |
| নিত্যক্রিয়া করি গুরু পহিঁ আয়ে। | নিত্যক্রিয়া করি আসি গুরুর গোচরে |
| চরণসরোজ সুভগ শির নায়ে॥ | চরণ-সরোজে চারু শির নত করে॥ |

# যজ্ঞস্থলে রামসীতা

| হিন্দি | বাঙ্গলা |
|---|---|
| সতানন্দ তব জনক বোলায়ে। | হেনকালে সতানন্দে জনক ডাকিয়া। |
| কৌশিক মুনি পহিঁ তুরত পাঠায়ে। | কৌশিক নিকটে দিল দ্রুত পাঠাইয়া॥ |
| জনকবিনয় তিন্হ আয় সুনাঈ। | জনক-বিনয় তিনি আসিয়া শুনান। |
| হরষে বোলি লিয়ে দোউ ভাঈ॥ | হর্ষে দুই ভায়ে তবে ডাকিয়া পাঠান॥ |
| | |
| সতানন্দপদ বন্দি প্রভু | সতানন্দ পদ বন্দি প্রভু |
| বৈঠে গুরু পহিঁ জাই। | বসিলেন গুরুপাশে গিয়া। |
| চলহু তাত মুনি কহেউ তব | কহিলেন মুনি—'চল বৎস |
| পঠএউ জনক বোলাই। | পাঠায়েছে জনক ডাকিয়া॥ |
| | |
| সীয়স্বয়ম্বর দেখিয় জাঈ। | গমন করিয়া দেখ সীতা স্বয়ংবর। |
| ঈশ কাহিধোঁ দেই বড়াঈ॥ | দেখা যাক কারে দেন মহত্ত্ব শঙ্কর॥' |
| লষণ কহা যশভাজন সোঈ। | লক্ষ্মণ কহেন 'সেই যশের ভাজন। |
| নাথ কৃপা তব জা পর হোঈ॥ | হে নাথ, যাহার পরে করুণা আপন॥' |
| | |
| হরষে মুনি সব শুনি বরবাণী। | হরষিত মুনি সব শুনি মধুবাণী। |
| দীন্হ অশীশ সবহি সুখ মানী॥ | আশীর্ব্বাদ দেন সবে মনে সুখ মানি॥ |
| পুনি মুনিবৃন্দ সমেত কৃপালা। | অতঃপর মুনিবৃন্দ সহিত কৃপাল। |
| দেখন চলে ধনুষমখশালা॥ | দেখিবারে যাইলেন ধনুযজ্ঞ শাল। |
| | |
| রঙ্গভূমি আয়ে দোউ ভাঈ। | রঙ্গভূমে দুই ভাই উপস্থিত আসি। |
| অসি সুধি সব পুরবাসিন্হ পাঈ॥ | এই সমাচার পায় সব পুরবাসী॥ |
| চলে সকল গৃহকাজ বিসারী। | চলে সবে গৃহকাজ হ'য়ে বিস্মরণ। |
| বাল যুবান জরঠ নর নারী॥ | বালক যুবক বৃদ্ধ নরনারীগণ॥ |

| হিন্দি | বাঙ্গলা |
|---|---|
| দেখী জনক ভীর ভই ভারী। | জনক জনতা দেখি হয় অতিশয়। |
| শুচি সেবক সব লিয়ে হঁকারী॥ | শুদ্ধ সেবকবৃন্দে হাঁকি ডাকি কয়॥ |
| তুরত সকল লোগন্হ পহি জাহূ। | 'ত্বরিত সকল লোক নিকটেতে যাও। |
| আসন উচিত দেহু সব কাহূ॥ | যথাযোগ্য আসন সবাকারে দাও॥' |
| কহি মৃদুবচন বিনীত তিন্হ বৈঠারে নরনারি। | কহি মৃদু বিনীত বচন বসাইল তারা নরনারী। |
| উত্তম মধ্যম নীচ লঘু নিজ নিজ থল অনুহারি॥ | উত্তম, মধ্যম আর নীচ, লঘু নিজ নিজ স্থল অনুসারি। |
| রাজকুঅঁর তেহি অবসর আয়ে। | রাজার কুমার সেই অবসরে আসে। |
| মনহুঁ মনোহরতা তন ছায়ে॥ | মনে হয় সুন্দরতা মূরতি প্রকাশে॥ |
| গুণসাগর নাগর বরবীরা। | গুণসিন্ধু সুনাগর আর বরবীর। |
| সুন্দর শ্যামল গৌর শরীরা॥ | সুন্দর সুশ্যামল গৌর শরীর॥ |
| রাজসমাজ বিরাজত রূরে। | রাজার সমাজে তাঁরা বিরাজিত হয়। |
| উড়ুগণ মহঁ জনু জুগ বিধু পূরে॥ | তারাগণ মাঝে যেন পূর্ণ বিধুদ্বয়॥ |
| জিন্হ কৈ রহী ভাবনা জৈসী। | তাহাদের যে জনার ভাবনা যেমন। |
| প্রভুমূরতি তিন্হ দেখী তৈসী॥ | প্রভুর মুরতি সেই দেখয়ে তেমন॥ |
| দেখহি ভূপ মহা রণধীরা। | দেখে ভূপগণ মূর্ত্তি মহা রণধীর। |
| মনহুঁ বীররস ধরে শরীরা॥ | মনে হয় বীররস ধরেছে শরীর॥ |
| ডরে কুটিল নৃপ প্রভুহি নিহারী। | ডরিছে কুটিল নৃপ প্রভুকে নেহারি। |
| মনহুঁ ভয়ানক মূরতী ভারী॥ | মনে হয় সে মূরতি ভয়ানক ভারী॥ |

| হিন্দি | বাঙ্গলা |
|---|---|
| রহে অসুর ছল জো নৃপ বেখা। | আছিল অসুর নৃপবেশ ধরি যারা। |
| তিন্হ প্রভু প্রগট কালসম দেখা॥ | প্রভুরে সাক্ষাৎ কাল সম হেরে তারা॥ |
| পুরবাসিন্হ দেখে দোউ ভাঈ। | পুরবাসীগণ দেখে সেই দুটী ভাই। |
| নরভূষণ লোচন সুখ দাঈ॥ | মানবভূষণ রূপ নেত্রসুখদায়ী॥ |
| নারি বিলোকহিঁ হরষি হিয়, | নারীগণ হেরে হৃষ্ট হৃদে |
| নিজ নিজ রুচি অনুরূপ। | নিজ নিজ রুচি অনুরূপ। |
| জনু সোহত শৃঙ্গার ধরি | শৃঙ্গার শোভয়ে যেন ধরি |
| মূরতি পরম অনূপ॥ | তিটী পরম অনুপ। |
| বিদুষণ প্রভু বিরাটময় দীশা। | জ্ঞানীগণ হেরে প্রভু বিরাট দিহ্ময়। |
| বহু মুখ কর পগ লোচন শীষা॥ | বহুমুখ কর পদ নেত্র শির রয়॥ |
| জনকজাতি অবলোকহিঁ কৈসে। | জনকের জ্ঞাতিগণ হেরয়ে কেমন। |
| সজন সগে প্রিয় লাগহিঁ জৈসে॥ | স্বজনের সঙ্গ প্রিয় লাগয়ে যেমন॥ |
| সহিত বিদেহ বিলোকহিঁ রাণী। | বিদেহ সহিত রাণী করে বিলোকন। |
| শিশুসম প্রীতি ন জাই বখানী॥ | নিজ শিশুসম, প্রীতি না যায় বর্ণন॥ |
| যোগিন্হ পরম তত্ত্বময় ভাসা। | যোগিচিত্তে পরতত্ত্বময়ের আভাস। |
| সন্ত শুদ্ধ মন সহজ প্রকাশা॥ | সাধু শুদ্ধমনে প্রভু সহজ প্রকাশ॥ |
| হরিভগতন দেখে দোউ ভ্রাতা। | হরিভক্তজন সবে দেখে দুই ভ্রাতা। |
| ইষ্টদেব ইব সব সুখদাতা॥ | ইষ্টদেব সম যেন সর্ব্বসুখ দাতা॥ |
| রামহিঁ চিতব ভাব জেহি সীয়া। | রামে যেই ভাবে সীতা করেন দর্শন। |
| সো সনেহ মুখ নহিঁ কথনীয়া॥ | সেই প্রেম মুখ দিয়া না যায় কথন॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| উর অনুভবতি ন কহি সক সোউ। | চিত্তে অনুভবে, নারে বরনিতে সেহ। |
| কৱন প্রকার কহই কৱি কোউ॥ | কি প্রকারে কহিবেক তবে কবি কেহ? |
| জেহি ৱিধি রহা জাহি জস ভাউ। | যেই বিধ ভাব যার হৃদয়ে বিরাজে। |
| তেহি তস দেখেউ কৌশলরাউ॥ | সেই প্রকার দেখিল সে কৌশলরাজে॥ |
| রাজত রাজসমাজ মহঁ, | বিরাজে রাজসমাজ-মাঝে, |
| কোশলরাজ-কিশোর। | কোশলের রাজন্য কিশোর। |
| সুন্দর শ্যামল গৌরতনু, | সুন্দর শ্যামল গৌরতনু, |
| বিশ্ব-বিলোচন-চোর॥ | বিশ্বজন বিলোচন চোর॥ |
| সহজ মনোহর মূরতি দোউ। | সহজ ও মনোহর দুইটী মূরতি। |
| কোটি কাম উপমা লঘু সোউ॥ | কোটি কাম উপমায় তবু লঘু অতি॥ |
| শরদ চন্দ নিন্দক মুখ নীকে। | শারদীয় চন্দ্র নিন্দি মুখ রমনীয়। |
| নীরজনয়ন ভাবতে জীকে॥ | কমল নয়ন দুটী পরাণের প্রিয়॥ |
| চিতবনি চারু মার-মদ-হরণী। | মদনের দর্পহারী চাহনি শোভন। |
| ভাবত হৃদয় জাত নহিঁ বরণী॥ | অন্তর চিন্তা করে, না যায় বর্ণন॥ |
| কলকপোল শ্রুতিকুণ্ডল লোলা। | শ্রবণে কুণ্ডল শোভে, রুচির কপোল। |
| চিবুক অধর সুন্দর মৃদু বোলা॥ | চিবুক অধর সুশ্রী, মধু মৃদুবোল॥ |
| কুমুদ-বন্ধু-কর নিন্দক হাঁসা। | হাস্য সে যে কুমুদিনীসখা নিন্দাকর। |
| ভ্রুকুটী বিকট মনোহর নাসা॥ | ভ্রূকুটি বঙ্কিম কিবা নাসা মনোহর॥ |
| ভাল বিশাল তিলক ঝলকাহীঁ। | বিশাল ললাট-মাঝে তিলক বিরাজে। |
| কচ বিলোকি অলি অবলি লজাহীঁ। | কেশ নিরখিয়া অলিমণ্ডলী লাজে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| পীত চৌতনী শিরন্হ সুহাঈ। | পীত শিরোভূষা কিবা শিরোপরি সাজে। |
| কুসুমকলি বিচ বিচ বনাঈ॥ | কুসুমকলিকা যার মাঝে মাঝে রাজে॥ |
| রেখা রুচির কম্বু কলগ্রীবাঁ। | মনোরম রেখা কল কম্বু গলদেশে। |
| জনু ত্রিভুবনশোভা কী সীবাঁ॥ | যেন ত্রিভুবনশোভা-সীমা নির্দেশে॥ |
| কুঞ্জরমণি কণ্ঠাকলিত, | গজমুক্তা-মাল কণ্ঠে শোভে |
| উরন্হ তুলসিকামাল। | বক্ষদেশে তুলসীর মাল। |
| বৃষভকন্ধ কেহরিঠবনি, | বৃষস্কন্ধ, কেশরী-চলন, |
| বলনিধি বাহু বিশাল॥ | বলাধার বাহু সুবিশাল॥ |
| কটি তূণীর পীত পট বাঁধে। | কটিতে তূণীর, পীতবাস পরিহিত। |
| কর শর ধনুষ বাম বর কাঁধে॥ | বরবামস্কন্ধে ধনু, করে বাণ ধৃত॥ |
| পীত যজ্ঞ উপবীত সোহায়ে। | পীত যজ্ঞ-উপবীত অতি শোভা পায়। |
| নখশিখ মঞ্জু মহা ছবি ছায়ে। | আপাদমস্তক মহা সৌন্দর্য্য ছায়॥ |
| দেখি লোগ সব ভয়ে সুখারে। | নিরখিয়া লোক সব হয় অতি সুখী। |
| একটক লোচন টরত ন টারে॥ | একদৃষ্টে চাহে, নারে ফিরাইতে আঁখি॥ |
| হরষে জনক্ দেখি দোউ ভাই। | হর্ষিত জনক হেরি ভাই দুইজন। |
| মুনি-পদকমল গহে তব জাঈ॥ | মুনি-পাদপদ্মে গিয়া ধরেন তখন॥ |
| করি বিনতী নিজকথা সুনাঈ। | করিয়া বিনতি নিজ কথা শুনাইল। |
| রঙ্গঅবনি সব মুনিহি দেখাঈ॥ | রঙ্গভূমি সব মুনিবরে দেখাইল॥ |
| জহঁ জহঁ জাহিঁ কুঅঁরবর দোউ। | যেখানেই যান সুকুমার দুইজন। |
| তহঁ তহঁ চকিত চিতব সব কোউ॥ | সেখানেই সচকিত হেরে সর্ব্বজন॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| নিজ নিজ রুচি রামহিঁ সব দেখা। | রামেরে নিরখে সবে নিজ রুচিমত |
| কোউ ন জান কছু মরম বিশেখা॥ | বিশেষ মরম কেহ নহে অবগত॥ |
| ভলি রচনা মুনি নৃপ সন কহেউ। | 'সুন্দর রচনা' মুনি নৃপতিরে কয়। |
| রাজা মুদিত মহাসুখ লহেউ॥ | রাজা প্রমুদিত, মহাসুখ উপজয়। |
| সব মঞ্চন্হ তেঁ মঞ্চ এক | সর্ব্ব মঞ্চ হ'তে মঞ্চ এক |
| সুন্দর বিশদ বিশাল। | মনোরম বিশদ বিশাল। |
| মুনিসমেত দোউ বন্ধু তহঁ | মুনিসহ দুই ভায়ে তথা |
| বৈঠারে মহিমাল॥ | লইয়া বসায় মহীপাল॥ |
| প্রভুহি দেখি সব নৃপ হিয় হারে। | প্রভুরে দেখিয়া সব নৃপ স্ফূর্ত্তিহীন। |
| জনু রাকেশ উদয় ভয়ে তারে॥ | পূর্ণচন্দ্র সমুদয়ে যথা তারা দীন॥ |
| অস প্রতীতি সব কে মন মাহীঁ। | এরূপ প্রতীতি সবাকার মনে হয়। |
| রাম চাপ তোরব শক নাহীঁ॥ | রাম ধনু ভাঙ্গিবেন নাহিক সংশয়॥ |
| বিনু ভঞ্জেহু ভবধনুষ বিশালা। | বিনা ভঙ্গে শিবের সে ধনুক বিশাল। |
| মেলিহি সীয় রামউর মালা॥ | অর্পিবেন সীতা রাম-গলে বরমাল॥ |
| অস বিচারি গবনহু ঘর ভাঈ। | ইহা ভাবি ঘরে ভাই চলহে ফিরিয়া। |
| জস প্রতাপ বল তেজ গবাঈ॥ | যশ শৌর্য্য বল বীর্য্য সবি বিসর্জ্জিয়া॥ |
| বিহঁসে অপর ভুপ সুনি বাণী। | বিহসে অপর ভূপ শুনিয়া সে বাণী : |
| জে অবিবেক অন্ধ অভিমানী॥ | যেই অবিবেকী আর অন্ধ অভিমানী॥ |
| তোরেহু ধনুষ ব্যাহু অবগাহা। | ধনুক ভাঙ্গিলে তবু বিবাহ সংশয়। |
| বিনু তোরে কো কুঅঁরি বিয়াহা। | বিনা ভঙ্গে কে কুমারী করে পরিণয়? |

## হিন্দী

এক বার কালহু কিন হোঁউ।
সিয়হিত সমর জিতিব হম সোউ॥
য়হ শুনি অপর ভূপ মুস্থকানে।
ধরমশীল হরিভগত সয়ানে॥

সীয় বিয়াহব রাম,
গরবু দূরি করি নৃপন্হ কেরে
জীতি কো সক সংগ্রাম
দাসরথিকে রণবাঁকুরে॥

বৃথা মরহু জনি গাল বজাঈ।
মনমোদকন্হি কি ভুখ বুতাঈ॥
সিখ হমার সুনি পরম পুনীতা।
জগদম্বা জানহু জিয় সীতা॥

জগতপিতা রঘুপতিহি বিচারী।
ভরি লোচন ছবি লেহু নিহারী॥
সুন্দর সুখদ সকল গুণরাশী।
এ দোউ বন্ধু শম্ভু-উরবাসী॥

সুধাসমুদ্র সমীপ বিহাঈ।
মৃগজল নিরখি মরহু কত ধাঈ॥
করহু জাঈ জা কহঁ জোই ভাবা।
হম তো আজু জনমফল পাবা॥

## বাঙ্গলা

হউক না যম কেন, তবু একবার।
সীতা-লাগি পরাজিব যে কোন প্রকার॥
ইহা শুনি অন্য ভূপ হাসয়ে ঈষৎ।
ধর্ম্মশীল, সুচতুর, হরির ভকত॥

জানকীরে বিবাহিবে রাম,
গর্ব্বহীন করি নৃপগণে।
জিনিবারে কে পারে সংগ্রাম
দাশরথি দুর্ব্বার রণে॥

অনর্থক মরিও না বড়াই করিয়া।
কল্পনার মোয়া ক্ষুধা দিবে কি দূরিয়া?
অতি পূত শিক্ষা মোর শুনহ শ্রবণে।
সীতা স্বয়ং জগদম্বা জ্ঞান কর মনে॥

জগৎপিতা রঘুপতি অন্তরে বিচারি।
লোচন ভরিয়া ছবি লও হে নেহারি॥
সুন্দর সুখদ আর সর্ব্বগুণরাশি।
এই দুই ভ্রাতা শম্ভু-অন্তরবাসী॥

অমৃতের পারাবারে নিকটে বর্জ্জিয়া।
মরীচিকা দেখি কেন মরহ ধাইয়া?
কর গিয়া যার মনে আছে যেই ভাব।
আমিত করিনু আজি জন্মফল লাভ॥

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| অস কহি ভলে ভূপ অনুরাগে। | হেন কহি সৎ নৃপগণ অনুরাগে। |
| রূপ অনূপ বিলোকন লাগে ॥ | অনুপম রামরূপ দেখিবারে লাগে ॥ |
| দেখহিঁ সুর নভ চড়ে বিমানা। | সুরগণ দেখে নভে চড়িয়া বিমান। |
| ৰরষহিঁ সুমন করহিঁ কল গানা | বরষয় পুষ্পরাশি করি কল গান ॥ |
| | |
| জানি সুঅবসর সীয় তব | শুভযোগ জানিয়া জনক |
| পঠঈ জনক বোলাই। | পাঠালেন সীতারে ডাকিয়া। |
| চতুর সখী সুন্দর সকল | সুন্দরী চতুরা সখিগণ |
| সাদর চলী লেবাই ॥ | সমাদরে চলিল লইয়া ॥ |
| | |
| সিয়শোভা নহিঁ জাই ৰখানী। | সীতার সৌন্দর্য্য সে-যে না যায় বর্ণন। |
| জগদম্বিকা রূপ গুণ খানি ॥ | জগৎঅম্বিকা রূপগুণ-নিকেতন ॥ |
| উপমা সকল মোহি লঘু লাগী। | উপমা যতেক মোরে লাগে লঘু বলি। |
| প্রাকৃত নারী অঙ্গ অনুরাগী। | প্রাকৃত নারীর অঙ্গে প্রযুজ্য সকলি ॥ |
| | |
| সীয় বরণি তেহি উপমা দেঈ। | সীতার বর্ণন করি সে উপমা দিয়া। |
| কুকবি কহাই অযস কো লেঈ ॥ | কে লইবে অপযশ কুকবি বলিয়া ? |
| জৌ পটতরিয় তীয় মহঁ সীয়া। | যার সহ তুলনায় তুলিব সীতারে। |
| জগ অস যুবতী কহঁা কমনীয়া ॥ | সুন্দরী যুবতী হেন কোথা চরাচরে ? |
| | |
| গিরা মুখর তনুঅরধ ভৰানী। | মুখরা ত সরস্বতী, অর্দ্ধাঙ্গী ভবানী। |
| রতি অতি দুখিত অতনু পতি জানি ॥ | রতি অতি দুঃখী—অঙ্গহীন পতি জানি ॥ |
| ৰিষ বারুণী বন্ধুপ্রিয় জেহী। | গরল মদিরা প্রিয় সহোদর যার। |
| কহিয় রমাসম কিমি বৈদেহী ॥ | সেই লক্ষ্মীসহ কিসে তুলনা সীতার ? |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| জৌঁ ছবি সুধা পয়োনিধি হোঈ। | সৌন্দর্য্যের যদি হয় সুধা-পয়োনিধি |
| পরম রূপ ময় কচ্ছপ সোঈ॥ | তাহে হয় লাবণ্যের কচ্ছপ যদি॥ |
| শোভা রজু মন্দরু সিঙ্গারূ। | শোভা রজ্জু হয় আর মন্দর শৃঙ্গার |
| মথই পাণিপঙ্কজ নিজ মারূ॥ | মন্থেন যদি নিজ পদ্মহস্তে মার॥ |
| | |
| এহি বিধি উপজই লচ্ছী | এইরূপে উপজয় যদি |
| জব সুন্দরতা সুখ মূল | লক্ষ্মী সুখ-সৌন্দর্য্যের মূল। |
| তদপি সকোচসমেত কবি | তথাপি সঙ্কোচ সহ কবি |
| কহহি সীয় সমতুল। | কবে তারে সীতা সমতুল॥ |
| | |
| চলী সঙ্গ লই সখী সয়ানী। | চতুরা সখীরা তারে সঙ্গে ল'য়ে যায় |
| গাবতি গীত মনোহর বাণী॥ | মনোহর বাণীময় সঙ্গীত গায়॥ |
| সোহ নবলতনু সুন্দর সারী। | শোভিল তরুণ তনু সুন্দরীর সারি। |
| জগতজননী অতুলিত ছবি ভারী॥ | জগতজননীছবি অতুলিত ভারী॥ |
| | |
| ভূষণ সকল সুদেশ সুহায়ে। | ভূষণ সকল বরঅঙ্গে শোভা পায়। |
| অঙ্গ অঙ্গ রচি সখিন্হ বনায়ে॥ | প্রতি অঙ্গ পরে যাহা সখীরা সাজায়॥ |
| রঙ্গভূমি জব সিয় পগু ধারী। | রঙ্গভূমে যবে সীতা করে পদার্পণ। |
| দেখি রূপ মোহে নর-নারী॥ | দেখি রূপ মুগ্ধ হয় নরনারীগণ॥ |
| | |
| হরষি সুরন্হ দুন্দুভী বজাঈ। | হরষিয়া সুরগণ দুন্দুভি বাজায়। |
| বরষি প্রসূন অপছরা গাঈ॥ | বরষিয়া ফুলদল অপ্সরা গায়॥ |
| পাণি সরোজ সোহ জয়মালা। | করকমলেতে শোভা পায় জয়মাল। |
| অবচট চিতয়ে সকল ভূআলা॥ | অতর্কিতে হেরে তিনি সকল ভূপাল॥ |

## হিন্দী

সীয় চকিত চিত রামহি চাহা।
ভয়ে মোহবশ সব নরনাহা॥
মুনি সমীপ দেখে দোউ ভাই।
লগে ললকি লোচন নিধি পাঈ॥

গুরুজন লাজ সমাজ বড়
দেখি সীয় সকুচানি।
লাগি বিলোকন সখিন্হ
তন রঘুবীরহি উর আনি॥

রামরূপ অরু সিয়ছবি দেখী।
নরনারিন্হ পরিহরী নিমেখী।
সোঁচহি সকল কহত সকুচাহীঁ।
বিধি সন বিনয় করহিঁ মন মাহীঁ

হরু বিধি বেগি জনকজড়তাঈ।
মতি হমার অসি দেহি সুহাঈ॥
বিনু বিচারি পণ ত্যজি নরনাহূ।
সীয় রাম কর করই বিয়াহূ॥

জগ ভল কহিহি ভাব সব কাহূ।
হঠ কীন্হে অন্তহু উর দাহূ॥
এহি লালসা মগন সব লোগূ।
বর সাঁবরো জানকী জোগূ॥

## বাঙ্গলা

সীতা চমকিত চিতে রামপানে চায়।
হয় মোহবশ সব নরপতি তায়॥
মুনির সমীপে নেহারিয়া দুই ভায়।
নিধি পেয়ে আঁখি লালসিয়া স্থির তায়॥

বিপুল সমাজে গুরুজনে
হেরি লাজে সীতা সঙ্কুচিয়া।
সখিগণে করে বিলোকন
রঘুবীরে অন্তরে আনিয়া॥

হেরি রামরূপ, সীতা সৌন্দর্য্য অশেষ।
নরনারীগণ পরিহরিয়া নিমেষ॥
সবে চিন্তে মনে কিন্তু সঙ্কোচে কহিতে।
বিধিরে বিনয়ে মনে লাগিল যাচিতে॥

হে বিধি! জনক মোহ দূরি ত্বরা অতি।
আমাদেরি মত তারে দাও গো সুমতি॥
বিনা বিচারেতে, পণ ত্যজি নরনাথ।
সীতারে করুক বিবাহিত রামসাথ॥

জগৎ কহিবে ভাল—ইচ্ছা সবে করে।
জিদ্ যদি ধরে, ফলে দহিবে অন্তরে॥
এই লালসায় মগ্ন রয় সর্ব্বজন।
শ্যামল বরটী জানকীর যোগ্য হ'ন॥

# হরধনুভ

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| তব বন্দীজন জনক বোলায়ে। | তবে বন্দীজনগণে জনক ডাকান। |
| বিরদাবলী কহত চলি আয়ে॥ | আসে তারা করিতে করিতে যশোগান॥ |
| কহ নৃপ জাই কহহু পণ মোরা। | কহে নৃপ 'কহ গিয়া আমার সে পণ।' |
| চলে ভাট হিয় হরষ ন থোরা॥ | চলে ভাট অন্তরেতে হর্ষ বিলক্ষণ॥ |
| বোলে বন্দী বচনবর | বলে বন্দীগণ সুবচন |
| সুনহু সকল মহীপাল। | "শুনহে সকল মহীপাল। |
| পন্নু বিদেহ কর কহহিঁ | বিদেহ রাজের কহি পণ |
| হম ভুজা উঠাই বিশাল॥ | উঠাইয়া ভুজ সুবিশাল॥ |
| নৃপ ভুজ বলু বিধু শিবধনু রাহূ। | রাহু শিবধনু, বিধু-নৃপভুজবল। |
| গরুঅ কঠোর বিদিত সব কাহূ॥ | গুরুভার সুকঠোর বিদিত সকল॥ |
| রাবন বান মহাভট ভারে। | রাবণ ও বাণ সম মহা যোদ্ধগণ; |
| দেখি শরাসন গবহিঁ সিধারে। | দেখি শরাসন সবে ফিরিল ভবন। |
| সোই পুরারি কোদণ্ড কঠোরা। | পুরারির সেই সুকঠোর শরাসন। |
| রাজসমাজ আজু জেই তোরা॥ | যে রাজসমাজে আজ করিবে ভঞ্জন॥ |
| ত্রিভুবন জয় সমেত বৈদেহী। | ত্রিভুবন জয় সহ বিদেহ কোঙরী। |
| বিনহিঁ বিচার বরই হঠী তেহী॥ | বরিবে নিশ্চয় তারে বিচার না করি॥ |
| সুনি পণ সকল ভুপ অভিলাষে। | শুনি পণ অভিলাষে সকল ভূপতি। |
| ভট মানি অতিশয় মন মাষে॥ | বীর্য্যাভিমানীগণ উত্তেজিত অতি॥ |
| পরিকর বাঁধি উঠে অকুলাই। | আকুল হইয়া উঠে বাঁধি পরিকর। |
| চলে ইষ্টদেবনূহ শিরু নাই॥ | ইষ্টদেবে নমি শির হয় অগ্রসর॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| তমকি তাকি তকি শিৱধনু ধরহীঁ | মদগর্ব্বে দেখি শুনি শিবধনু ধরে। |
| উঠই ন কোটি ভাঁতি বল করহীঁ | উঠিল না বিবিধ উপায়ে বল ক'রে ॥ |
| জিন্হ কে কছু বিচার মন মাহীঁ | যাহাদের মনে কিছু ছিল বিবেচন। |
| চাপসমীপ মহীপ ন জাহীঁ ॥ | ধনুপাশে নাহি যায় সে সব রাজন ॥ |
| তমকি ধরহিঁ ধনু মূঢ় নৃপ | গর্ব্বে ধরে ধনু মূঢ় নৃপ |
| উঠই ন চলহিঁ লজাই। | না উঠিতে ফিরে লাজভর। |
| মনহুঁ পাই ভট-বাহু-বল | বুঝি পেয়ে যোদ্ধ-বাহুবল |
| অধিক অধিক গরুআই ॥ | ধনু আরো হয় গুরুতর ॥ |
| ভূপ সহস দশ একহিঁ বারা। | ভূপতি সহস্র দশ মিলি একবারে। |
| লগে উঠাৱন টরই ন টারা ॥ | উঠাইতে গেল কিন্তু টলাইতে নারে ॥ |
| ডগই ন শম্ভুশরাসন কৈসে। | তেমতি অটল রহে শম্ভুশরাসন। |
| কামীবচন সতীমন জৈসে ॥ | কামীর বচনে যথা সতীনারী-মন ॥ |
| সৱ নৃপ ভয়ে যোগ উপহাসী। | উপহাস যোগ্য হয় নৃপেরা তেমতি। |
| জৈসে বিনু বিরাগ সন্যাসী ॥ | বৈরাগ্য-বিহীন হয় সন্ন্যাসী যেমতি ॥ |
| কীরতি বিজয় বীরতা ভারী। | কীরতি বিজয় আর বীরপনা ভারী। |
| চলে চাপকর সরবস হারি ॥ | চলি গেল ধনুপাশে সরবস্ব হারি ॥ |
| শ্রীহত ভয়ে হারি হিয় রাজা। | শ্রীহত হইয়া ভূপ হারিয়া অন্তরে। |
| বৈঠে নিজ নিজ জাই সমাজা ॥ | বসে গিয়া নিজ নিজ সমাজ ভিতরে ॥ |
| নৃপন্হ বিলোকি জনক অকুলানে। | নৃপগণে হেরিয়া জনক আকুলিত। |
| বোলে বচন রোষ জনু সানে ॥ | বলেন বচন সব রোষ-বিজড়িত— |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| দ্বীপ দ্বীপ কে ভূপতি নানা। | "দ্বীপ দ্বীপ হ'তে সব নরপতিগণ। |
| আয়ে সুনি হম জো পন ঠানা॥ | সমাগত শুনি আমি করেছি যে পণ॥ |
| দেব দনুজ ধরি মনুজশরীরা। | দেবতা দনুজ ধরি মনুজ-শরীর। |
| বিপুলবীর আয়ে রণধীরা॥ | এসেছে বিপুল বীর সবে রণধীর॥ |
| | |
| কুঁঅরি মনোহর বিজয় বড়ি | রম্যা বালা, বিপুল বিজয় |
| কীরতি অতি কমনীয়। | আর কীর্ত্তি অতি বিমোহন। |
| পাবনিহার বিরঞ্চি জনু | লভিবারে ধনুভাঙ্গি কারে |
| রচেউ ন ধনুদমনীয়॥ | বুঝি ব্রহ্মা করেনি সৃজন॥ |
| | |
| কহহু কাহি য়হ লাভ ন ভাবা। | কহ কারে এই লাভ শ্রেয় না লাগিল। |
| কাহু ন শঙ্করচাপ চঢ়াবা॥ | শিবের ধনুতে কেন জ্যা না আরোপিল? |
| রহউ চঢ়াউব তোরব ভাঈ। | থাক ভাই জ্যারোপন অথবা ভঞ্জন। |
| তিল ভরি ভূমি ন সকে ছুড়াঈ। | তিলমাত্র ভূমি হ'তে নৈল উত্তোলন! |
| | |
| অব জনি কোউ মাখই ভট মানী। | কেহ যেন নাহি রহে বীরত্বাভিমানী। |
| বীরবিহীন মহী মৈঁ জানি। | বুঝিলাম বীরশূন্যা হ'য়েছে মেদিনী॥ |
| তজহু আশ নিজ নিজ গৃহ জাহূ। | তেয়াগিয়া আশা নিজ নিজ গৃহে যাহ। |
| লিখা ন বিধি বৈদেহীবিবাহূ॥ | বিধাতা লিখেন নাই বৈদেহী-বিবাহ। |
| | |
| সুকৃত জাই জোঁ পন পরিহরউঁ। | সুকৃতি যাইবে কৈলে পণ পরিহার। |
| কুঁঅরি কুআঁরি রহউ কা করউঁ॥ | কুমারী রহিবে কন্যা, কি করিব আর? |
| জোঁ জনতেউঁ বিনু ভট ভুই ভাঈ। | যদি জানিতাম বীরশূন্য এ ভুবন। |
| তৌ পণ করি হোতেউঁ ন হঁসাঈ॥ | না হ'তাম হাস্যাস্পদ করিয়া এ পণ॥" |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| জনকবচন সুনি সব নরনারী। | জনক বচন শুনি নরনারীগণ। |
| দেখি জানকিহি ভয়ে দুখারী ॥ | জানকীরে দেখি হয় দুঃখে নিমগন ॥ |
| মাখে লষণ কুটিল ভই ভৌহেঁ | কুটিল ভ্রূভঙ্গি করে ক্রুধিয়া লক্ষ্মণ। |
| রদপুট ফরকত নয়ন রিসৌহেঁ | ওষ্ঠপুট বিকম্পিত, কুপিত নয়ন ॥ |
| কহি ন সকত রঘুবীর ডর | কহিবারে নারে রাম-ডরে |
| লগে বচন জনু বাণ। | বচন লাগিছে যেন বাণ। |
| নাই রাম-পদকমল শির | রাম-পাদপদ্মে নমি শির |
| বোলে গিরা প্রমাণ ॥ | কহে বাক্য যেমতি প্রমাণ ॥ |
| রঘুবংশিন্হ মহঁ জহঁ কোউ হোঈ। | রঘুবংশীয় মাঝে যথা কেহ রহে। |
| তেহি সমাজ অস কহই ন কোঈ। | সে সমাজে এইরূপ কেহ নাহি কহে ॥ |
| কহী জনক জসি অনুচিত বানী। | জনক যেরূপ কহে অনুচিত বাণী। |
| বিগ্যমান রঘুকুলমণি জানি ॥ | বিগ্যমান রঘুকুলমণি হেথা জানি ॥ |
| সুনহু ভানুকুলপঙ্কজভানূ। | সূর্য্যকুল-পদ্ম-রবি! কর অবধান। |
| কহউঁ সুভাব ন কছু অভিমানূ ॥ | কহি স্বাভাবিক মাত্র—বিনা অভিমান ॥ |
| জৌঁ তুম্হার অনুশাসন পাৱউঁ। | যগ্যপি আপনার অনুমতি পাই। |
| কন্দুক ইৱ ব্রহ্মাণ্ড উঠাৱউঁ ॥ | কন্দুকসম এই ব্রহ্মাণ্ড উঠাই ॥ |
| কাঁচে ঘট জিমি ডারউঁ ফোরী। | কাচের ঘটের মত ফেলিব চুরিয়া। |
| সকউঁ মেরু মূলক ইৱ তোরী ॥ | পারি মেরু মূলাসম ফেলিতে ভাঙ্গিয়া ॥ |
| তব প্রতাপমহিমা ভগবানা। | তব প্রতাপের মহিমায় ভগবান। |
| কা বাপুরো পিণাক পুরাণা ॥ | কোথা লাগে তুচ্ছ এই পিণাক পুরাণ? |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| নাথ জানি অস আয়সু হোউ। | হে নাথ অনুজ্ঞা দাও, জানিয়া এমন। |
| কৌতুক করউঁ বিলোকিয় সোউ | কৌতুক করিব আমি, কর বিলোকন। |
| কমলনাল জিমি চাপ চঢ়াৰউঁ। | মৃণালের সম চাপে গুণ চড়াইব। |
| যোজন শত প্রমাণ লে | শতেক যোজনাবধি লইয়া ধাইব ॥ |
| | |
| তোরউঁ ছত্রক দণ্ড জিমি, | ভাঙ্গিব ছত্রক দণ্ড সম, |
| তব প্রতাপ বল নাথ। | তোমার প্রতাপ-বলে নাথ। |
| জৌঁ ন করউঁ প্রভুপদ শপথ | নারিলে শপথ প্রভুপদে, |
| কর ন ধরউঁ ধনু ভাথ ॥ | না দিব ধনুক তূণে হাত ॥ |
| | |
| লষণ সকোপ বচন জব বোলে। | সকোপ বচন যবে লক্ষ্মণ বলিল। |
| ডগমগানি মহি দিগ্‌গজ ডোলে ॥ | ধরিত্রী কম্পিত হয়—দিগ্‌গজ দুলিল ॥ |
| সকল লোক সব ভূপ ডেরানে। | সর্ব্বলোক ও সকল নৃপতি ডরিল। |
| সিয়হিয় হরষ জনক সকুচানে ॥ | হরষিতা জানকী জনক সঙ্কুচিল ॥ |
| | |
| গুরু রঘুপতি সব মুনি মন মাহীঁ। | গুরু, রঘুপতি, সব মুনিরা অন্তরে। |
| মুদিত ভয়ে পুনি পুনি পুলকাহীঁ ॥ | প্রমুদিত—পুনঃ পুনঃ পুলক সঞ্চরে ॥ |
| সয়নহিঁ রঘুপতি লষণ নিবারে। | ইঙ্গিতে রঘুপতি লক্ষ্মণে নিবারে; |
| প্রেমসমেত নিকট বৈঠারে ॥ | নিকটেতে বসাইল প্রেম সহকারে ॥ |
| | |
| বিশ্বামিত্র সময় শুভ জানি। | বিশ্বামিত্র মুনি তবে শুভ কাল জানি। |
| বোলে অতি সনেহ ময় বাণী ॥ | বলিলেন অতিশয় স্নেহময় বাণী ॥ |
| উঠহু রাম ভঞ্জহু ভবচাপা। | উঠহ হে রাম! ভঞ্জহ ভবচাপ। |
| মেটহু তাত জনক পরিতাপা ॥ | মিটাও হে বৎস জনকের পরিতাপ ॥ |

## হিন্দী

সুনি গুরুবচন চরণ শির নাবা।
হরষু বিষাদু ন কছু উর আবা॥
ঠাঢ় ভয়ে উঠি সহজ সুভায়ে।
ঠৰনি যুবা মৃগরাজ লজায়ে॥

উদিত উদয় গিরি মঞ্চ পর
রঘুবর বালপতঙ্গ।
বিকসে সন্তসরোজ সব
হরষে লোচনভৃঙ্গ॥

নৃপন্হ কেরি আশা-নিশি নাসী।
বচন নখত অবলী ন প্রকাশী॥
মানী মহিপকুমুদ সকুচানে।
কপটী ভূপ উলূক লুকানে॥

ভয়ে বিশোক কোক মুনি দেবা।
বরষহিঁ সুমন জনাবহিঁ সেৰা॥
গুরুপদ বন্দি সহিত অনুরাগা।
রাম মুনিন্হ সন আয়সু মাঁগা॥

সহজহি চলে সকল জগস্বামী।
মত্ত মঞ্জুবর কুঞ্জর গামী॥
চলত রাম সব পুরনরনারী।
পুলক পূরী তন ভয়ে সুখারী॥

## বাঙ্গলা

শুনি গুরুবাক্য পদে শিরনত করে।
হর্ষ বিষাদ কিছু না হয় অন্তরে॥
উঠি দাঁড়াইল তবে সহজ স্বভাবে।
যুবা মৃগরাজে লজ্জা দিয়া হাবভাবে॥

উদিত উদয়গিরি-মঞ্চে
রঘুবর বাল দিবাকর।
বিকশে সাধু-সরোজ সব
হরষিত লোচন-ভ্রমর॥

নৃপতিগণের আশা-নিশি হ'ল নাশ।
বাক্যরূপ তারাদল হয় অপ্রকাশ॥
মানী মহীপ-কুমুদ হ'ল সঙ্কুচিত।
কপটী ভূপ-পেচক হয় লুক্কায়িত॥

শোকহীন কোক-রূপী মুনিদেবগণ।
সেবা জানাইল করি পুষ্প বরিষণ॥
গুরুচরণ বন্দন করি অনুরাগে।
রাম মুনিসমূহের অনুমতি মাগে॥

সহজে চলেন সর্ব্ব জগতের স্বামী।
প্রমত্ত মঞ্জু বরকুঞ্জর গামী॥
রামের গমনে পুরনরনারীচয়।
পুলকে পূরিত তনু সুখান্বিত হয়॥

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| বন্দি পিতর সব সুকৃত সঁভারে। | বন্দি পিতৃগণে, স্মরে সুকৃতি সকল। |
| জৌ কছু পুণ্য প্রভাব হমারে॥ | "যদি থাকে আমাদের কিছু পুণ্য ফল॥ |
| তৌ শিবধনু মৃণাল কী নাঈ। | তবে এই শিবধনু মৃণাল যেমতি। |
| তোরহিঁ রামু গণেশ গোসাই॥ | ভাঙ্গিবেন রামচন্দ্র—প্রভু গণপতি!" |
| | |
| রামহিঁ প্রেম সমেত লখি | রামে প্রেমভরে নিরখিয়া |
| সখিন্হ সমীপ বোলাই। | সখিগণে সমীপে আহ্বানি। |
| সীতামাতু সনেহবস | জানকী-জননী স্নেহবশে |
| বচন কহহি বিলখাই॥ | কহিলেন দুঃখপূর্ণ বাণী॥ |
| | |
| সখি সব কৌতুক দেখনিহারে। | "অয়ি সখি! সকলেই কৌতুক দেখয়। |
| জেউ কহাবত হিতু হমারে॥ | যারা মোর হিতাকাঙ্ক্ষী দেয় পরিচয়॥ |
| কোউ ন বুঝাই কহই নৃপ পাহীঁ। | কেহ নাহি নৃপতিরে বুঝাইয়া কয়। |
| এ বালক অস হঠ ভল নাহীঁ॥ | বালক এ, হেন জিদ করা ভাল নয়॥ |
| | |
| রাবণ বাণ ছুআ নহিঁ চাপা। | রাবণ ও বাণ নাহি স্পর্শে শরাসন। |
| হারে সকল ভূপ করি দাপা॥ | দর্প করি হারি গেল যত ভূপগণ॥ |
| সো ধনু রাজ কুঅঁর কর দেহীঁ। | সেই ধনু দেন রাজকুমারের করে! |
| বালমরাল কি মন্দর লেহীঁ॥ | তরুণ মরাল কিগো মন্দর ধরে? |
| | |
| ভূপসয়ানপ সকল সিরানী। | ভূপতির বুদ্ধিমত্তা শেষ হ'ল সব। |
| সখি বিধিগতি কছি জাতি ন জানী॥ | সখি! বিধিগতি নাহি হয় অনুভব॥" |
| বোলী চতুর সখী মৃদু বাণী। | বলিলা চতুরা এক সখী মৃদুবাণী। |
| তেজবন্ত লঘু গণিয় ন রাণী॥ | "তেজবন্তে লঘু বলি না গণিও রাণি॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| কহঁ কুম্ভজ কহঁ সিন্ধু অপারা। | কোথায় অগস্ত্য, কোথা সমুদ্র অপার। |
| সোখেউ সুযস সকল সংসারা | শুষিয়া সুযশে ভরে সকল সংসার॥ |
| রবিমণ্ডল দেখহ লঘু লাগা। | রবিমণ্ডল দেখ লঘু মনে হয়। |
| উদয় তাসু ত্রিভুবন তম ভাগা॥ | উদয়ে তাহার বিশ্ব-তম দূর হয় |
| মন্ত্র পরমলঘু জাসু বশ | মন্ত্র লঘু অতি, করে বশ |
| বিধি হরিহর সুর সর্ব। | সর্ব সুরে—বিধি হরিহরে। |
| মহা মত্ত গজরাজকহঁ | কোথা মহামত্ত গজরাজ |
| বস কর অঙ্কুশ খর্ব॥ | ক্ষুদ্র অঙ্কুশেতে বশ করে॥ |
| কাম কুসুমধনুশায়ক লীন্হে। | কাম ফুলধনুর্বান করিয়া গ্রহণ। |
| সকল ভুবন অপনে বস কীন্হে॥ | সারা বিশ্ব বশীভূত করিল আপন॥ |
| দেবি তজিয় সংশয় অস জানী। | দেবি! ত্যজ সংশয় এইরূপ জানি। |
| ভঞ্জব ধনুষু রাম সুনু রানী॥ | ধনু-ভঙ্গ করিবেন রাম, শুন রাণি॥" |
| সখীবচন সুনি ভই পরতীতী। | সখীর বচন শুনি হইল প্রতীতি। |
| মিটা বিষাদ বঢ়ী অতিপ্রীতী॥ | মিটিল বিষাদ, বাড়ে অতিশয় প্রীতি॥ |
| তব রামহিঁ বিলোকি বৈদেহী। | তবে রামে বিলোকিয়া বিদেহ-কুমারী। |
| সভয় হৃদয় বিনবতি জেহি তেহী॥ | সভয় হৃদয়ে করে বিনতি সবারি॥ |
| মনহীঁ মন মনাব অকুলানী। | মনে মনে মানিলেন ব্যাকুল হইয়া। |
| হোউ প্রসন্ন মহেশ ভবানী॥ | হওহে প্রসন্ন মহেশ্বর ভবপ্রিয়া॥ |
| করহু সুফল আপন সেবকাঈ। | করহ সফল সব সেবা দোঁহাকার। |
| করি হিত হরহু চাপগরুআঈ॥ | করি হিত হরি লও চাপগুরুভার॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| গণনায়ক বরদায়ক দেৱা। | হে গণনায়ক দেব বর দানকারী। |
| আজু লগে কীন্হেউঁ তব সেবা | অদ্যাবধি আমি সেবা ক'রেছি তোমারি ॥ |
| বার বার সুনি বিনতী মোরী। | বার বার অনুনয় শুনিয়া আমার। |
| করহু চাপগুরুতা অতি থোরী ॥ | অতি লঘু করি দাও চাপ-গুরুভার |
| দেখি দেখি রঘুবীর তন | দেখি দেখি রঘুবীর-তনু |
| সুর মানৱ ধরি ধীর। | দেবতা মানয় হ'য়ে ধীর |
| ভরে বিলোচন প্রেমজল | প্রেমজলে লোচন ভরিল |
| পুলকাৱলী শরীর ॥ | পুলকিত হইল শরীর। |
| নীকে নিরখি নয়ন ভরি শোভা। | ভালরূপে নিরখেন শোভা আঁখি ভরি। |
| পিতুপনু সুমিরি বহুরি মন ছোভা ॥ | মনে বহু ক্ষোভ পুন পিতৃপণ স্মরি ॥ |
| অহহ তাত দারুণ হঠ ঠানী। | হায়! তাত কৈল পণ নিদারুণ অতি। |
| সমুঝত নহিঁ কছু লাভু ন হানী ॥ | বুঝিয়া না দেখি কিছু লাভ আর ক্ষতি ॥ |
| সচিৱ সভয় সিখ দেই ন কোই। | শিক্ষা নাহি দেয় সব সচিব সভয়। |
| বুধসমাজ বড় অনুচিত হোঈ ॥ | পণ্ডিত সমাজে বড় অনুচিত হয় ॥ |
| কহঁ ধনু কুলিশহু চাহি কঠোরা। | কোথা ধনু কুলিশ অপেক্ষা কঠোর |
| কহঁ শ্যামল মৃদুগাত কিশোরা ॥ | কোথায় শ্যামল মৃদুগাত্র কিশোর! |
| বিধি কেহি ভাঁতি ধরউঁ উর ধীরা। | হে বিধি কেমনে ধৈর্য্য ধরিব হিয়ায়। |
| সিরিস সুমন কন বেধিয় হীরা ॥ | সিরিস-কুসুম-কণা বিঁধে কি হীরায়? |
| সকল সভা কৈ মতি ভই ভোরী। | সভাস্থ সকলেরই ভ্রষ্ট হল মতি। |
| অব মোহি শম্ভু চাপ গতি তোরী ॥ | হরধনু এক্ষণে তুমি মোর গতি ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| নিজ জড়তা লোগন্হ পর ডারী। | নিজ ভার নিক্ষেপিয়া জনগণ প্রতি। |
| হোহু হরুঅ রঘুপতিহি নিহারী॥ | লঘু হও নিরীক্ষণ করি রঘুপতি॥ |
| অতি পরিতাপ সীয়মন মাহীঁ। | অতি পরিতাপপূর্ণ হয় সীতা-চিত। |
| লবনিমেষ জুগসম চলি জাহীঁ॥ | নিমেষ মাত্রও যুগসম অনুমিত॥ |
| প্রভুহি চিতই পুনি চিতই মহি রাজত লোচন লোল। | হেরি প্রভু, পুন হেরে মহী চঞ্চল নয়ন শোভা পায়। |
| খেলত মনসিজ মীন জুগ জনু বিধুমণ্ডল ডোল॥ | খেলে কাম-মীনযুগ যেন চন্দ্রমামণ্ডল দোলায়॥ |
| গিরাঅলিনি মুখপঙ্কজ রোকী। | বাক্য-অলি বদন-পঙ্কজে রুদ্ধ রয়। |
| প্রগট ন লাজনিশা অবলোকী॥ | লজ্জা-নিশা নিরখিয়া নাহি বাহিরয়॥ |
| লোচনজলু রহ লোচনকোণা। | নয়নের বারি রহে কোণে নয়নের। |
| জৈসে পরম কৃপণ কর সোণা॥ | স্বর্ণ যথা রহে করে মহা কৃপণের॥ |
| সকুচী ব্যাকুলতা বড়ি জানী। | অতি ব্যাকুলতা বুঝি, সঙ্কুচিতা হ'য়ে। |
| ধরি ধীরজ প্রতীতি উর আনী॥ | ধৈরয ধরিয়া আনে প্রতীতি হৃদয়ে॥ |
| তন মন বচন মোর পনু সাচা। | কায়মনোবাক্যে যদি সত্য মোর পণ। |
| রঘুপতি-পদসরোজ চিতু রাচা॥ | রঘুপতি চরণ-সরোজে রহে মন॥ |
| তৌ ভগবান সকল উরবাসী। | তবে ভগবান সর্ব্ব হৃদয়নিবাসী। |
| করিহহিঁ মোহি রঘুবর কৈ দাসী॥ | করিবেন-ই আমারে রঘুবর-দাসী॥ |
| জেহি কে জেহি পর সত্য সনেহু। | যাহার যাহার পরে প্রকৃত সনেহ। |
| সো তেহি মিলই ন কছু সন্দেহু॥ | তার সনে মিলিবে সে নাহিক সন্দেহ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| প্রভুতন চিতই প্রেমপণ ঠানা। | প্রভু পানে চাহি সীতা করে প্রেমপণ। |
| কৃপানিধান রাম সব জানা॥ | কৃপার নিধান রাম সব জ্ঞাত হ'ন॥ |
| সিয়হি বিলোকি তকেউ ধনু কৈসে। | সীতারে বিলোকি ধনু হেরয়ে কেমনি |
| চিতব গরুড় লঘু ব্যালহি জৈসে॥ | হেরয়ে গরুড় ক্ষুদ্র সর্পেরে যেমনি॥ |
| লষণ লখেউ রঘুবংশমণি | লক্ষ্মণ হেরি রঘুবংশমণি |
| তাকেউ হরকোদণ্ড। | নিরখেন হরের কোদণ্ড। |
| পুলকি গাত বোলে বচন | পুলকিত দেহে কহে বাণী |
| চরণ চাঁপি ব্রহ্মণ্ড॥ | চরণেতে চাপিয়া ব্রহ্মাণ্ড॥ |
| দিশিকুঞ্জরহু কমঠ অহি কোলা। | "দিগ্‌গজ কূর্ম্ম নাগ বরাহ সকলে। |
| ধরহু ধরণি ধরি ধীর ন ডোলা॥ | ধর ধরা ধৈর্য্য ধরি যেন নাহি দোলে। |
| রাম চহহিঁ শঙ্করধনু তোরা। | শ্রীরাম ভাঙ্গিতে চান হরধনু খান। |
| হোহু সজগ সুনি আয়সু মোরা॥ | আমার আদেশ শুনি হও সাবধান॥ |
| চাপসমীপ রাম জব আয়ে। | ধনুর সমীপে রাম যখন আসিল। |
| নরনারিন্হ সুর সুকৃত মনায়ে॥ | নরনারীগণ দেবে সুকৃতি মানিল॥ |
| সবকর সংশয় অরু অজ্ঞানু। | সবাকার সন্দেহ আর অজ্ঞান। |
| মন্দমহীপন্হ কর অভিমানু॥ | মন্দ মহীপতিদের যত অভিমান॥ |
| ভৃগুপতি কেরি গরবগরুআঈ। | গর্ব্ব বড়াই যত পরশুরামের। |
| সুর মুনিবরন্হকেরি কদরাঈ॥ | কাতরতা চিত্তে সুরমুনিগণের॥ |
| সিয় কর সোচ জনকপছিতাবা। | জানকীর শোক, জনকের পরিতাপ। |
| রাণিন্হ কর দারুণ দুখ দাবা॥ | যতেক রাণীর নিদারুণ দুঃখ দাব॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| শম্ভুচাপ বড় বোহিত পাঈ। | হরধনুরূপ বড় জাহাজ পাইয়া। |
| চঢ়ে জাই সব সঙ্গ বনাঈ॥ | সকলেতে একসঙ্গে চড়িল যাইয়া॥ |
| রামবাহু বল সিন্ধু অপারূ। | রাম-বাহুবল কিন্তু সমুদ্র অপার। |
| চহত পার নহিঁ কোউ কনহারূ॥ | পার হ'তে চায় নাহি কোন কর্ণধার॥ |
| | |
| রাম বিলোকে লোগ সব | রাম বিলোকিল লোক সবে |
| চিত্রলিখে সে দেখি। | যেন তারা চিত্রেতে লিখিত। |
| চিতঈ সীয় কৃপায়তন | নেহারে সীতারে কৃপাধার |
| জানী বিকল বিশেখী॥ | বিশেষ বিকল জানি চিত॥ |
| | |
| দেখী বিপুল বিকল বৈদেহী। | নিরখিয়া বৈদেহীরে অতীব ব্যাকুল। |
| নিমিষ বিহাত কলপসম তেহী॥ | নিমেষ যাপন তাঁর কল্পসমতুল॥ |
| তৃষিত বারি বিনু জো তনু ত্যাগা। | তৃষান্বিত বারি বিনা যেই তনুত্যাগে। |
| মুয়ে করই কা সুধাতড়াগা॥ | মরণান্তে করিবে কি সুধার তড়াগে? |
| | |
| কা বরষা জব কৃষি সুখানে। | বর্ষায় কি কাজ যবে কৃষি শুষ্ক হয়। |
| সময় চুকে পুনি কা পছিতানে॥ | কাল গতে অনুতাপে কিবা ফলোদয়? |
| অস জিয় জানি জানকী দেখী। | অন্তরে এরূপ ভাবি জানকীরে দেখে। |
| প্রভু পুলকে লখি প্রীতি বিশেখী॥ | বিশেষ পীরিতি দেখি পরভু পুলকে॥ |
| | |
| গুরুহিঁ প্রণাম মনহিঁ মন কীন্হা। | শ্রীগুরুরে মনে মনে প্রণাম করিয়া। |
| অতিলাঘব উঠাই ধনু লীন্হা॥ | অতি লঘুভাবে ধনু ল'ন উঠাইয়া॥ |
| দমকেউ দামিনি জিমি জব লয়উ। | যখন উঠান যেন দামিনী বিকাশে। |
| পুনি নভ ধনু মণ্ডল সম ভয়উ॥ | পুন ইন্দ্রধনুসম হইল আকাশে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| লেত চঢ়াবত খৈঞ্চত গাঢ়ে। | ধনু নিল, গুণ দিল, দিল জোরে টান। |
| কাহু ন লখা দেখ সব ঠাঢ়ে॥ | কেহ না দেখিল—হেরে সবে দণ্ড'মান॥ |
| তেহি ছন রাম মধ্য ধনু তোরা। | সেই ক্ষণে রাম মধ্য ধনুক ভাঙ্গিল। |
| ভরেউ ভুবন ধ্বনি ঘোর কঠোরা॥ | শবদে কঠোর ঘোর ভুবন ভরিল॥ |
| ভরে ভুবন ঘোর কঠোর রব | ভরে বিশ্ব ঘোর তীব্র রবে |
| রবিবাজী তজি মারগু চলে। | সূর্য্য-অশ্ব মার্গ ত্যজি চলে। |
| চিক্করহিঁ দিগ্‌গজ ডোল মহি | দোলে মহী—গরজে দিগ্‌গজ |
| অহি কোল কূরম কলমলে॥ | নাগ, কূর্ম্ম, বরাহ সকলে॥ |
| সুর অসুর মুনি কর কান দীন্‌হে | সুরাসুর মুনিগণ সবে |
| সকল বিকল বিচারহীঁ। | কর্ণে হস্ত—বিকল বিচারে। |
| কোদণ্ড খণ্ডেউ রাম | ধনুর্ভঙ্গ করিলেন রাম |
| তুলসী জয়তি বচন উচারহীঁ॥ | জয়ধ্বনি তুলসী উচ্চারে॥ |
| শঙ্করচাপ জাহাজ | শঙ্করের ধনুক জাহাজ |
| সাগর রঘুবর বাহুবল | সাগর রাঘব-বাহুবল। |
| বুড় সো সকল সমাজ চঢ়ে | পূর্ব্বে যারা চড়ে মোহবশে |
| জো প্রথমহিঁ মোহবশ॥ | মগ্ন হয় সেই সর্ব্বদল॥ |
| প্রভু দোউ চাপখণ্ড মহি ডারে। | প্রভু ধনুখণ্ড দুটী করে ভূপাতিত। |
| দেখি লোগ সব ভয়ে সুখারে। | দেখিয়া সকল লোক হয় আনন্দিত॥ |
| কৌশিকরূপ পয়োনিধি পাবন। | বিশ্বামিত্র যেন পয়োনিধি সুপাবন। |
| প্রেমবারি অবগাহ সুহাবন॥ | তাঁর প্রেমবারি সুগভীর সুশোভন॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| রামরূপ রাকেশ নিহারী। | রামরূপ পূর্ণচন্দ্র করি নিরীক্ষণ। |
| বঢ়ত বীচি পুলকাবলি ভারী॥ | পুলক-তরঙ্গমালা হইল বর্দ্ধন॥ |
| বাজে নভ গহগহে নিসানা। | অন্তরীক্ষে দুন্দুভি বাজয়ে সঘন। |
| দেববধূ নাচহিঁ করি গানা॥ | গান করি নৃত্য করে দেববধূগণ॥ |
| ব্রহ্মাদিক সুর সিদ্ধ মুনীশা। | ব্রহ্মা আদি সুর আর সিদ্ধ মুনীশ। |
| প্রভুহিঁ প্রশংসহিঁ দেহিঁ অশীসা॥ | প্রভুর প্রশংসা করি দানিল আশিস |
| বরষহিঁ সুমন রঙ্গ বহু মালা। | বরষণ করে বহু রঙ্গ ফুলমাল। |
| গাবহিঁ কিন্নর গীত রসালা॥ | গাহিল কিন্নরগণ সঙ্গীত রসাল॥ |
| রহী ভুবন ভরি জয় জয় বানী। | ভুবন ভরিয়া রয় জয় জয় বাণী। |
| ধনুষভঙ্গধ্বনি জাত ন জানী॥ | শুনা নাহি যায় তাহে ধনুর্ভঙ্গধ্বনি॥ |
| মুদিত কহহিঁ জহঁ তহঁ নরনারী। | আনন্দিত কহে যথা তথা নরনারী। |
| ভঞ্জেউ রাম শম্ভুধনু ভারী॥ | রামচন্দ্র ভাঙ্গিলেন হরধনু ভারী॥ |
| বন্দী মাগধ সূতগণ | সুধীর মাগধ বন্দী সূত |
| বিরদ বদহিঁ মতিধীর। | সবে মিলি করে যশোগান। |
| করহিঁ নিছাবরি লোগ সব | সর্ব্বলোক অশ্ব গজ আদি |
| হয় গয় মণি ধন চীর॥ | ধনরত্ন বস্ত্র করে দান॥ |
| ঝাঁঝি মৃদঙ্গ শঙ্খ সহনাঈ। | ঝাঁঝর মৃদঙ্গ শঙ্খ সানাই নিকরে। |
| ভেরি ঢোল দুন্দুভী সুহাঈ॥ | ভেরী ঢোল দুন্দুভি কিবা শোভা ধরে! |
| বাজহিঁ বহু বাজনে সুহায়ে। | বাজিছে বাজনা বহু পরম সুন্দর। |
| জহঁ তহঁ যুবতিন্হ মঙ্গল গায়ে॥ | যথা তথা যুবতীরা গাহে শুভকর॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সখিন্‌হ সহিত হরষীঁ সব রাণী। | সখীসহ হরষিত হয় সব রাণী। |
| সুখত ধান্থ পরা জন্থ পানী ॥ | শুষ্কপ্রায় ধান্যে যেন পড়িয়াছে পানি। |
| জনক লহেউ সুখ শোচ বিহাঈ। | জনক লভিল সুখ শোক দূরে যায়। |
| পৈরত থকে থাহ জন্থ পাঈ ॥ | সাঁতারিয়া শ্রান্ত জন যথা থই পায় ॥ |
| শ্রীহত ভয়ে ভূপ ধন্থ টূটে। | ধনুর্ভঙ্গে ভূপগণ হইল শ্রীহীন। |
| জৈসে দিবস দীপছবি ছূটে ॥ | দিবাগমে দীপশোভা যেমতি বিলীন। |
| সীয়সুখহিঁ বরনিয় কেহি ভাঁতি। | সীতাসুখ কি প্রকারে করিব বর্ণন। |
| জন্থ চাতকী পাই জলুস্বাতী ॥ | স্বাতীজল পেয়ে হয় চাতকী যেমন ॥ |
| রামহি লখন্থ বিলোকত কৈসে। | লক্ষ্মণ রামকে দেখে, ইহার উপমা। |
| শশিহি চকোরকিশোরেকু জৈসে ॥ | কিশোর চকোর যথা নিরখে চন্দ্রমা ॥ |

# সীতার স্বয়ংবর

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সতানন্দ তব আয়সু দীন্হা। | সতানন্দ তবে করিলেন আজ্ঞা দান। |
| সীতা গমন রাম পহিঁ কীন্হা॥ | সীতাদেবী রামচন্দ্র নিকটেতে যান॥ |
| সঙ্গ সখী সুন্দর চতুর গাৱহিঁ মঙ্গলচার। | সঙ্গে সখী সুন্দরী চতুরা গান করে মঙ্গল আচার। |
| গৱনি বালমরাল গতি সুখমা অঙ্গ অপার॥ | চলয়ে বাল-মরাল-গতি অঙ্গেতে সুষমা অপার॥ |
| সখিন্হ মধ্য সিয় সোহতি কৈসী। | সখিগণ মধ্যে সীতা শোভয়ে তেমন। |
| ছবিগণ মধ্য মহাছবি জৈসী॥ | বহুছবি মধ্যে মহাছবিটি যেমন॥ |
| করসরোজ জয়মাল সুহাঈ। | করকমলেতে জয়মাল্য শোভা পায়। |
| বিশ্ববিজয় শোভা জনু ছাঈ॥ | বিশ্ববিজয় শোভা যেন তাঁরে ছায়॥ |
| তন সকোচ মন পরম উছাহূ। | তনুতে সঙ্কোচ—মহা উৎসাহ চিতে। |
| গূঢ়প্রেম লখি পরই ন কাহূ॥ | গূঢ়প্রেম কেহ নাহি পারে বিলোকিতে॥ |
| জাই সমীপ রামছবি দেখী। | সমীপে যাইয়া রাম-সৌন্দর্য্য নিরখি। |
| রহি জনু কুঁঅরি চিত্রঅৱরেখী॥ | কুমারী রহিল, যেন চিত্রে রাখে আঁকি॥ |
| চতুর সখী লখি কহা বুঝাঈ। | বিলোকি চতুরা সখী কহে বুঝাইয়া। |
| পহিরাৱহু জয়মাল সুহাঈ॥ | 'সুন্দর জয়মাল্য দাও পরাইয়া॥' |
| সুনত জুগল কর মাল উঠাঈ। | শুনিয়া যুগল করে মাল্য উঠাইল। |
| প্রেমবিবশ পহিরাই ন জাঈ॥ | প্রেমেতে বিবশা হয়ে পরাতে নারিল॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সোহত জন্মু যুগজলজ সনালা। | কর দুটী যেন যুগ্ম কমল সনাল। |
| শশিহি সভীত দেত জয়মালা॥ | সভয়ে কুমুদনাথে দেয় জয়মাল॥ |
| গাবহিঁ ছবি অবলোকি সহেলী। | সখীরা হেরিয়া শোভা গাহিতে লাগিল |
| সিয় জয়মাল রামউর মেলী॥ | সীতা জয়মাল্য যবে রামবক্ষে দিল॥ |
| রঘুবরউর জয়মাল দেখি | রামবক্ষে জয়মাল্য দেখি |
| দেব বরষহিঁ সুমন। | বরষে কুসুম দেবগণে। |
| সকুচে সকল ভুআল জন্মু | সঙ্কুচিত নৃপগণ যথা |
| বিলোকি রবি কুমুদগণ | কুমুদিনী রবি দরশনে |
| পুর অরু ব্যোম বাজনে বাজে। | নগরে ও অম্বরে বাজনা বাজিল। |
| খল ভয়ে মলিন সাধু সব রাজে॥ | মলিন হইল খল, সাধু হরষিল। |
| সুর কিন্নর নর নাগ মুনীশা। | সুর কিন্নর নর নাগ ও মুনীশ॥ |
| জয় জয় জয় কহি দেহিঁ অশীসা॥ | জয় জয় কহি সবে দানিল আশিস |
| নাচহিঁ গাবহিঁ বিবুধবধূটী। | নৃত্য করে গাহে গান দেববধূগণ। |
| বার বার কুসুমাবলী ছুটী॥ | বারম্বার পুষ্পাবলি করি বরিষণ॥ |
| জহঁ তহঁ বিপ্র বেদধুনি করহীঁ। | যাঁহা তাঁহা বেদধ্বনি করে বিপ্রগণ। |
| বন্দী বিরদাবলী উচ্চারহীঁ॥ | বন্দীগণ কীর্ত্তিগাথা করে উচ্চারণ॥ |
| মহি পাতাল নাক জস্যু ব্যাপা। | স্বর্গ মর্ত্ত পাতালেতে সুযশ ব্যাপিল। |
| রাম বরী সিয় ভঞ্জেউ চাপা॥ | ধনুর্ভঙ্গ করি রাম সীতা বিবাহিল॥ |
| করহিঁ আরতী পুর নর নারী। | করিল আরতি পুর নরনারীগণ। |
| দেহীঁ নিছাবরি বিত্ত বিসারী॥ | কৈল দান—নিজ বিত্ত হয়ে বিস্মরণ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সোহতি সীয় রাম কৈ জোরী। | সীতারাম দোঁহাকার যুগল শোভিল। |
| ছবি শৃঙ্গার মনহুঁ এক ঠোরী॥ | সৌন্দর্য্যের সনে যেন শৃঙ্গার মিলিল॥ |
| সখী কহহীঁ প্রভুপদ গহু সীতা। | সখী কহে প্রভুপদ ধর অয়ি সীতা। |
| করত ন চরণপরশ অতিভীতা॥ | পদ পরশিতে নারে হয়ে অতি ভীতা॥ |
| গৌতম তিয় গতি সুরতি করি | অহল্যার অবস্থা স্মরিয়া |
| নহিঁ পরশতি পগ পাণি। | পদস্পর্শ নাহি করে পাণি। |
| মন বিহঁসে রঘুবংশমণি | মনে হাসে রঘুবংশমণি |
| প্রীতি অলৌকিক জানি॥ | পীরিতি অলৌকিক জানি॥ |

*   *   *   *

# অযোধ্যায় নিমন্ত্রণ

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সুখ বিদেহ কর বরণি ন জাঈ। | জনকের যত সুখ বর্ণন না যায়। |
| জনমদরিদ্র মনহুঁ নিধি পাঈ ॥ | আজন্ম দরিদ্র যেন সম্পদ পায় ॥ |
| বিগতত্রাস ভই সীয় সুখারী। | বিগতত্রাস হয় সীতা সুখান্বিতা। |
| জনু বিধু উদয় চকোরকুমারী | বিধুর উদয়ে যথা চকোর দুহিতা। |
| | |
| জনক কীন্হ কৌশিকহি প্রণামা। | জনক কৌশিকে ক'ন করিয়া প্রণাম। |
| প্রভুপ্রসাদ ধনু ভঞ্জেউ রামা ॥ | প্রভুর প্রসাদে ধনু ভাঙ্গিলেক রাম ॥ |
| মোহি কৃতকৃত্য কীন্হ দুহুঁ ভাঈ। | মোরে কৃতকৃত্য করিলেন দুই ভাই। |
| অব জো উচিত সো কহিয় গোসাঈঁ ॥ | এক্ষণে যা উচিত তা কহগো গোঁসাই ॥ |
| | |
| কহ মুনি সুনু নরনাথ প্রবীণা। | কহে মুনি শুন ওহে নৃপতি প্রবীণ। |
| রহা বিবাহ চাপ আধীনা ॥ | বিবাহ আছিল মাত্র ধনুর অধীন ॥ |
| টূটতহী ধনু ভয়উ বিবাহূ। | ধনুর্ভঙ্গ মাত্রে হইয়াছে পরিণয়। |
| সুর নর নাগ বিদিত সব কাহূ ॥ | সুর নর নাগ সবে বিদিত এ হয় ॥ |
| | |
| তদপি জাই তুম্হ করহু<br>অব যথা বংশ ব্যবহারু। | তথাপি এক্ষণে গিয়া তুমি<br>কর যথা কুল ব্যবহার। |
| বূঝি বিপ্র কুলবৃদ্ধ গুরু<br>বেদবিদিত আচারু ॥ | বুঝি বিপ্র কুলবৃদ্ধ গুরু<br>যথা বেদবিহিত আচার ॥ |
| | |
| দূত অবধপুর পঠবহু জাঈ। | অযোধ্যাপুরীতে দূতে যাইয়া পাঠান। |
| আনহিঁ নৃপ দশরথহি বোলাঈ ॥ | দশরথ নৃপতিরে করুন আহ্বান ॥ |
| মুদিত রাউ কহি ভলেহি কৃপালা। | আনন্দিত রাজা কহে "ভালহে কৃপাল" |
| পঠয়ে দূত বোলি তেহি কালা ॥ | ডাকিয়া দূতেরে পাঠাইল তৎকাল ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| বহুরি মহাজন সকল বোলায়ে। | পুন মহাজন সবে ডাকিয়া পাঠায়। |
| আই সবন্হি সাদর শিরু নায়ে ॥ | আসি সবে রহে শ্রদ্ধা-আনত মাথায় ॥ |
| হাট বাট মন্দির সুরবাসা। | "হাট বাট মন্দির আর দেবালয়। |
| নগর সবাঁরহু চারিহু পাশা । | নগরের চারিপাশ কর শোভাময় ॥" |
| * * | * * |
| রচে রুচির বর বন্দনবারে। | রচি দিল মনোহর উত্তম তোরণ। |
| মনহুঁ মনোভব ফন্দ সবাঁরে ॥ | যেন ফাঁদ সাজাইয়া রাখিল মদন ॥ |
| মঙ্গল কলস অনেক বনায়ে। | মঙ্গল কলস বহুসংখ্যক রচয়। |
| ধ্বজপতাক পট চঁবর সুহায়ে ॥ | ধ্বজা ও পতাকা পট চামর শোভয় ॥ |
| দীপ মনোহর মণিময় নানা। | মনোহর দীপ মণিজড়িত নানান। |
| জাই ন বরণি বিচিত্র বিতানা ॥ | বর্ণন না যায় সব বিচিত্র বিতান ॥ |
| জেহি মণ্ডপ দুলহিনি বৈদেহী। | যে মণ্ডপে কন্যা নিজে বিদেহকুমারী। |
| সো বরণই অসি মতি কবি কেহী। | হেন কবি কে, বর্ণন করিবেক তারি ? |
| দূলহ রামু রূপ গুণসাগর। | যথা বর রাম রূপগুণের সাগর। |
| সো বিতান তিহুঁ লোক উজাগর ॥ | সে বিতান তিন লোক সমুজ্জ্বলকর ॥ |
| জনকভবন কৈ শোভা জৈসী। | জনকের ভবনের সুষমা যেমন। |
| গৃহ গৃহ প্রতি পুর দেখিয় তৈসী ॥ | নগরের প্রতি গৃহ শোভয় তেমন ॥ |
| জেই তিরহুতি তেহি সময় নিহারী। | ত্রিহুত সে কালে যেই কৈল নিরীক্ষণ। |
| তেহি লঘু লাগ ভুবন দশচারী ॥ | তাহারে লাগিল তুচ্ছ চৌদশ ভুবন ॥ |
| জো সম্পদা নীচগৃহ সোহা। | যে সম্পদ নীচগৃহে আছিল শোভিত। |
| সো বিলোকি সুরনায়ক মোহা ॥ | বিলোকি তা সুরনাথ হয়েন মোহিত। |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| বসই নগর জেহি লচ্ছি | যে নগরে লক্ষ্মী করে বাস |
| করি কপট নারিবর বেষু। | ধরি বরনারী ছদ্মবেশ। |
| তেহি পুর কৈ শোভা কহত | সে পুরীর শোভা বরণিতে |
| সকুচহিঁ সারদ শেষু॥ | সঙ্কোচে সারদা নাগশেষ॥ |
| | |
| পহুঁচে দূত রামপুর পাবন। | রামের পবিত্র পুরে দূত পঁহুছিল। |
| হরষে নগর বিলোকি সুবাহন॥ | সুশোভন সে নগর হেরি হরষিল॥ |
| ভূপদ্বার তিন্হ খবর জনাঈ। | ভূপদ্বারে যাইয়া সে সংবাদ জানায়। |
| দশরথ নৃপ সুনি লিয়ে বোলাঈ॥ | দশরথ নৃপ শুনি তাহারে ডাকায়॥ |
| | |
| করি প্রণাম তিন্হ পাতী দীন্হী। | প্রণাম করিয়া দূত পত্রিকাটী দিল। |
| মুদিত মহীপ আপু উঠি লীন্হী॥ | প্রসন্ন মহীপ নিজে উঠিয়া লইল॥ |
| বারি বিলোচন বাঁচত পাতী। | লিপিপাঠে যায় নেত্র অশ্রুতে পূরিয়া। |
| পুলক গাত আই ভরি ছাতী॥ | পুলকিত গাত্র, বক্ষ উঠিল ভরিয়া॥ |
| | |
| রাম লখণ উর কর বর চীঠী। | হৃদে রাম লক্ষ্মণ, শ্রেষ্ঠপত্র করে। |
| রহি গয়ে কহত ন খাটী মীঠী॥ | স্তব্ধ র'ন—ভাল মন্দ বচন না সরে॥ |
| পুনি ধরি ধীর পত্রিকা বাঁচী। | পুন ধৈর্য্য ধরি পত্র করেন পঠন। |
| হরষী সভা বাত সুনি সাঁচী॥ | সত্য বার্ত্তা শুনি হৃষ্ট সভাসদগণ॥ |
| | |
| খেলত রহে তহাঁ সুধি পাঈ। | ক্রীড়ায় নিরত ছিল পাইয়া বারতা। |
| আয়ে ভরত সহিত হিত ভাঈ॥ | ভরত শত্রুঘ্ন ভ্রাতাসহ আসে তথা॥ |
| পূছত অতিসনেহ সকুচাঈ। | সসম্ভ্রমে অতি প্রেম ভরে জিজ্ঞাসিল। |
| তাত কহাঁ তেঁ পাতী আঈ॥ | 'কহ তাত! কোথা হ'তে পত্রিকা আসিল |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| কুশল প্রাণপ্রিয় বন্ধু দোউ | প্রাণপ্রিয় ভ্রাতা দুইজন |
| অহহিঁ কহহু কেহি দেশ। | কুশলেতে আছে কোন দেশ ?” |
| সুনি সনেহসানে বচন | শুনি সেই সস্নেহ বচন |
| বাঁচী বহুরি নরেশ ॥ | পুন পত্র পড়িল নরেশ ॥ |
| সুনি পাতী পুলকে দোউ ভ্রাতা। | শুনি পত্র পুলকিত হয় ভ্রাতৃদ্বয়। |
| অধিক সনেহ সমাত ন গাতা ॥ | অত্যন্ত আনন্দ অঙ্গে নাহি সম্বরয় ॥ |
| প্রীতি পুনীত ভরত কৈ দেখী। | ভরতের পূতপ্রীতি করি নিরীক্ষণ। |
| সকল সভা সুখ লহেউ বিশেখী ॥ | বড় সুখী হ'ন যত সভাসদগণ ॥ |
| তব নৃপ দূত নিকট বৈঠারে। | তবে নরপতি দূতে নিকটে বৈঠায়। |
| মধুর মনোহর বচন উচারে ॥ | কহিলেন সুমধুর সুন্দর ভাষায় ॥ |
| ভৈয়া কহহু কুশল দোউ বারে। | “কহ ভাই, বাছা দুটী আছেত কুশলে। |
| তুম্হ নীকে নিজ নয়ন নিহারে ॥ | নিজ চক্ষে দেখেছত থাকিতে মঙ্গলে ? |
| শ্যামল গৌর ধরে ধনুভাথা। | শ্যামল গৌরাঙ্গ দোঁহে ধরে ধনু তূণী। |
| বয় কিশোর কৌশিকমুনি সাথা ॥ | বয়সে কিশোর সঙ্গে কৌশিক মুনি ॥ |
| পহিচানহু তুম্হ কহহু সুভাউ। | চিনিয়াছ যদি তুমি কহত স্বভাব।” |
| প্রেমবিবশ পুনি পুনি কহ রাউ ॥ | পুনঃ পুনঃ কহে রাজা গদ্‌গদ ভাব ॥ |
| জা দিন তেঁ মুনি গয়ে লেবাঈ। | “লয়ে গেছে যেই দিন হ'ত্তে মুনিবর, |
| তব তেঁ আজু সাঁচি সুধি পাঈ ॥ | সে হ'তে আজিকে পাই সঠিক খবর। |
| কহহু বিদেহ কবন বিধি জানে। | কহহে জনকরাজ কেমনে চিনিল।” |
| সুনি প্রিয় বচন দূত মুসুকানে ॥ | শুনি প্রিয়বাণী দূত ঈষৎ হাসিল ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সুনহু মহীপতি মুকুটমণি | "শুনহে মহীপ-মুকুট-মণি |
| তুম্হ সম ধন্য ন কোউ। | তোমা সম ধন্য নহে কেহ। |
| রাম লষণ জিন্হ কে তনয় | রাম লক্ষ্মণ সুত যাঁর |
| বিশ্ববিভূষণ দোউ॥ | বিশ্ববিভূষণ দোঁহ॥ |
| | |
| পূছন জোগ ন তনয় তুম্হারে। | জিজ্ঞাসার যোগ্য নয় তোমার সন্তান। |
| পুরুষসিংহ তিহুঁ পুর উঁজিয়ারে॥ | ত্রিলোক উজ্জ্বলকারী পুরুষ প্রধান॥ |
| জিন কে যশ প্রতাপ কে আগে। | যাঁহাদের যশ আর প্রতাপের আগে। |
| শশি মলীন রবি শীতল লাগে॥ | শশাঙ্ক মলিন—রবি সুশীতল লাগে॥ |
| | |
| তিন্হ কহঁ কহিয় নাথ কিমি চীন্হে। | জিজ্ঞাস তাদের, নাথ! চিনিনু কি ক'রে |
| দেখিয় রবি কি দীপ কর লীন্হে॥ | দেখিতে কি হয় রবি দীপ ল'য়ে করে? |
| সীয়স্বয়ম্বর ভূপ অনেকা। | সীতা স্বয়ংবরে ভূপ আইল অনেক। |
| সিমিটে সুভট এক তেঁ একা॥ | বড় যোদ্ধা সবে তারা এক হতে এক॥ |
| | |
| শম্ভুশরাসন কাহু ন টারা। | কেহ না টলাতে পারে শম্ভু-শরাসন। |
| হারে সকল বীর বরিয়ারা॥ | হেরে গেল যত সব মহাবীরগণ॥ |
| তীনি লোক মহঁ জে ভট মানী। | ত্রিলোক-মাঝারে যত মানী যোদ্ধা ছিল |
| সব কৈ শকতি শম্ভুধনু ভানী॥ | সবাকার শক্তি হরধনু ভাঙ্গি দিল॥ |
| | |
| সকই উঠাই সুরাসুর মেরু। | সুরাসুর যারা মেরু উঠাইতে পারে। |
| সোউ হিয় হারে গয়েউ করি ফেরু॥ | তাহারাও হেরে গিয়ে ফেরি দিয়ে ফেরে। |
| জেই কৌতুক শিবশৈল উঠাবা। | যে জন কৌতুকে শিব-শৈল উঠায়। |
| সৌউ তেহি সভা পরাভব পাবা॥ | তাহারাও পরাভূত হৈল সে সভায়॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| তহাঁ রাম রঘুবংশমণি | তথা রাম রঘুবংশমণি, |
| সুনিয় মহামহিপাল। | শুন ওহে মহামহীপাল! |
| ভঞ্জেউ চাপ প্রয়াস বিনু | ভাঙ্গে ধনু বিনা প্রয়াসেতে |
| জিমি গজ পঙ্কজনাল॥ | গজ যথা পঙ্কজ-মৃণাল॥ |
| সুনি সরোষ ভৃগুনায়কু আয়ে। | আসেন পরশুরাম শুনি রোষভরে। |
| বহুত ভাঁতি তিন্হ আঁখি দেখায়ে॥ | চ'খ রাঙ্গালেন তিনি বহুল প্রকারে॥ |
| দেখি রামবলু নিজ ধনু দীন্হা। | রামবল দেখি দিল নিজ শরাসন। |
| করি বহু বিনয় গবন বন কীন্হা॥ | বিনয় করিয়া বহু যাইলেন বন॥ |
| রাজন রাম অতুলবল জৈসে। | রাজন! শ্রীরাম মহা বলিষ্ঠ যেমন। |
| তেজনিধান লষণু পুনি তৈসে॥ | বিক্রম-নিধান পুন লক্ষ্মণ তেমন॥ |
| কম্পহিঁ ভূপ বিলোকত জা কে। | কম্পে ভূপগণ যাঁরে করি দরশন। |
| জিমি গজ হরিকিশোর কে তাকে॥ | সিংহশিশু হেরি গজ কম্পিত যেমন॥ |
| দেব দেখি তব বালক দোউ। | হে দেব! দেখিয়া তব বালক দুজন। |
| অব ন আঁখি তর আবত কোউ॥ | আর নাহি নয়নেতে লাগে কোন জন॥” |
| দূত বচন রচনা প্রিয় লাগী। | অতি প্রিয় লাগে কথা দূতের কথিত। |
| প্রেম প্রতাপ বীর রস পাগী॥ | প্রেম-পরতাপ-বীররসেতে মথিত॥ |
| সভাসমেত রাউ অনুরাগে। | রাজা অনুরাগে—সহ সভাসদগণ। |
| দূতন্হ দেন নিছাবরি লাগে॥ | দূতে দিতে সমুদ্যত উপঢৌকন॥ |
| কহি অনীতি তে মূর্দহিঁ কানা। | “অনীতি” বলিয়া সেহ ঢাকিলেক কাণ॥ |
| ধরমু বিচারি সবহি সুখ মানা॥ | ধরম বিচারি সবে হ'ন হর্ষমান॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| তব উঠি ভূপ বশিষ্ঠ কহঁ | তবে ভূপ বশিষ্ঠ-সমীপে |
| দীন্হি পত্রিকা জাই। | উঠি গিয়া পত্রখানি দিয়া। |
| কথা স্থনাঈ গুরুহি সব | সব কথা শুনায় গুরুরে |
| সাদর দূত বোলাই॥ | সমাদরে দূতেরে ডাকিয়া॥ |
| স্থনি বোলে গুরু অতি স্থখ পাঈ। | শুনিয়া কহেন গুরু অতি সুখ পেয়ে। |
| পুণ্যপুরুষ কহঁ মহি স্থখ ছাঈ॥ | পুণ্যাত্মার লাগি পৃথ্বী সুখে থাকে ছেয়ে॥ |
| জিমি সরিতা সাগর মহঁ জাহীঁ। | যেই মত নদী সব মিলয়ে সাগরে। |
| যগুপি তাহি কামনা নাহীঁ॥ | যদিও তাহার লাগি কামনা না করে॥ |
| তিমি স্থখ সম্পতি বিনহিঁ বোলায়ে। | তেমনি সম্পদ সুখ অযাচিত ভাবে। |
| ধরমশীল পহিঁ জাহিঁ স্থভায়ে॥ | ধর্ম্মশীল পাশে যায় স্বাভাবিকভাবে॥ |
| তুম্হ গুরু বিপ্র ধেনু স্থর সেবী। | তুমি দেব গুরু আর গোব্রাহ্মণ-সেবী। |
| তসি পুনীত কৌশল্যা দেবী॥ | তেমতি পবিত্রা হ'ন কৌশল্যা দেবী॥ |
| স্থকৃতী তুম্হ সমান জগ মাহীঁ। | তোমাসম পুণ্যবান জগত-মাঝার। |
| ভয়েউ ন হৈ কোউ হোনউ নাহীঁ॥ | হয় নাই, কেহ নাই, হবে নাক আর॥ |
| তুম্হ তেঁ অধিক পুণ্য বড় কা কে। | তোমাপেক্ষা বেশী পুণ্য আছয়ে কাহার। |
| রাজন রাম সরিস স্থত জা কে॥ | হে রাজন! রাম হেন তনয় যাঁহার? |
| বীর বিনীত ধরমব্রতধারী। | বীর ও বিনয়যুত, ধর্ম্মব্রতধারী। |
| গুণসাগর বর বালক চারী॥ | গুণের সাগর হয় পুত্রবর চারি॥ |
| তুম্হ কহঁ সর্বকাল কল্যাণা। | তোমার কল্যাণ হবে সকল সময়ে। |
| সজহু বরাত বজাই নিসানা॥ | সাজাও হে বরযাত্রী দুন্দুভি বাজায়ে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| চলহু বেগি সুনি গুরুবচন | "চল ত্বরা" গুরু আজ্ঞা শুনি— |
| ভলেহি নাথ শিরু নাই | "ভাল নাথ" নতশিরে বলি। |
| ভূপতি গবনে ভবন তব | দূতগণে দেয়ায়ে আবাস, |
| দূতন্‌হ বাস্থ দেবাই। | ভূপতি ভবনে গেল চলি॥ |
| রাজা সব রনিবাস বোলাঈ | রাজা সব রাণীগণে করি আহ্বান। |
| জনকপত্রিকা বাঁচি সুনাঈ॥ | জনকের পত্রিকা পড়ায়ে শুনান॥ |
| সুনি সন্দেশ সকল হরষানী | শুনিয়া বারতা সবে হরষিত হ'ন। |
| অপর কথা সব ভুপ বখানী॥ | অপর সকল কথা নরপতি ক'ন॥ |
| প্রেম প্রফুল্লিত রাজহিঁ রাণী। | প্রেমোৎফুল্লা হ'য়ে শোভে যত রাণীগণ। |
| মনহুঁ শিখিনি সুনি বারিদবাণী॥ | যেমতি ময়ূরী শুনি মেঘের গর্জ্জন॥ |
| মুদিত অশীস দেহিঁ গুরুনারী। | আশীর্ব্বাদ দিলা হৃষ্টা গুরুপত্নীগণ। |
| অতি আনন্দ মগন মহতারী॥ | মাতৃগণ হ'ন অতি আনন্দে মগন॥ |
| লেহিঁ পরসপর অতিপ্রিয় পাতী। | অতিপ্রিয় লিপিখানি ল'য়ে পরস্পর। |
| হৃদয় লগাই জুড়াবহিঁ ছাতী॥ | বক্ষঃস্থলে রক্ষা করি জুড়ায় অন্তর॥ |
| রাম লখণ কৈ কীরতি করণী। | রাম আর লক্ষ্মণের কীরতি করণ। |
| বারহিঁ বার ভূপবর বরণী॥ | বারম্বার ভূপবর করেন বর্ণন॥ |
| মুনিপ্রসাদ কহি দ্বার সিধায়ে। | "মুনির প্রসাদ" কহি দ্বারদেশে যান |
| রানিন্‌হ তব মহিদেব বোলায়ে॥ | রাণীরা করেন তবে ব্রাহ্মণে আহ্বান॥ |
| দিয়ে দান আনন্দ সমেতা। | আনন্দিতা হ'য়ে সবে করিলেন দান। |
| চলে বিপ্রবর আশিস দেতা॥ | আশীর্ব্বাদ দিতে দিতে বিপ্রবর যান। |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| যাচক লিয়ে হঁকারি দীন্হি | ডাকাইয়া যাচকগণেরে |
| নিছাৰরি কোটি বিধি | দিলা দান কোটি বিধির। |
| চিরজীবহু স্মৃত চারি | "চিরঞ্জীব হ'ক চারি সুত |
| চক্রবর্তি দশরথ কে। | দশরথ চক্রবর্ত্তীর॥" |
| | |
| কহত চলে পহিরে পট নানা। | কহিতে কহিতে চলে পরি নানা বাসে |
| হরষি হনে গহগহে নিসানা॥ | অতি জোরে বাজাইয়া নাগারা উল্লাসে। |
| সমাচার সব লোগন্হ পায়ে। | সমাচার পায় তবে যত লোক সব। |
| লাগে ঘর ঘর হোন বধায়ে॥ | ঘরে ঘরে হইবারে লাগিল উৎসব॥ |
| | |
| ভুৰন চারি দশ ভয়উ উছাহূ। | চৌদশ ভুবন হয় উৎসবময়। |
| জনকস্মুতা রঘুবীর বিবাহূ॥ | রামচন্দ্র জানকীর হবে পরিণয়॥ |
| স্মনি শুভকথা লোগ অনুরাগে। | শুনি শুভবার্ত্তা সর্ব্বলোক অনুরাগে। |
| মগ গৃহ গলী সৰাঁরন লাগে॥ | পথবাট নিকেতন সাজাইতে লাগে॥ |
| | |
| যত্তপি অৰধ সদৈৰ স্মহাৰনি। | যদিও অযোধ্যা সদা সুশোভিত রয়। |
| রামপুরী মঙ্গলময় পাৰনি॥ | রামপুরী সুপবিত্র মঙ্গলময়॥ |
| তদপি প্রীতি কৈ রীতি স্মহাঈ। | তথাপি প্রীতির চারু রীতি অনুসার। |
| মঙ্গলরচনা রচী বনাঈ॥ | মঙ্গল রচনা সব হইল তৈয়ার॥ |

* * * *

# বরযাত্রা

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| ভূপ ভরত পুনি লিয়ে বোলাঈ। | ভরতে পুনশ্চ ভূপ আনি ডাকাইয়া। |
| হয়' গয় স্যন্দন সাজহু জাঈ॥ | কহে "অশ্ব রথ গজ সাজাও যাইয়া॥ |
| চলহু বেগি রঘুবীর বরাতা। | চলহ ত্বরায় বরযাত্রী শ্রীরামের।" |
| সুনত পুলক পূরে দোউ ভ্রাতা॥ | শুনিয়া পুলকে অঙ্গ পূর্ণ দুভায়ের॥ |
| ভরত সকল সাহনী বোলায়ে। | ভরত তখন সব প্রধানে ডাকিয়া। |
| আয়সু দীন্হ মুদিত উঠি ধায়ে॥ | আজ্ঞা দিল—হর্ষে উঠি চলিল ধাইয়া॥ |
| রচি রুচি জীন তুরগ তিন্হ সাজে। | চারু জীন বাঁধি তারা তুরঙ্গ সাজায়। |
| বরণ বরণ বরবাজি বিরাজে॥ | বহু বরণের শ্রেষ্ঠ অশ্ব শোভা পায়॥ |
| * * | * * |
| কোটিন্হ কাবঁরি চলে কহারা। | কোটি কোটি ভার ল'য়ে চলয়ে কাহার। |
| বিবিধ বস্তু কো বরণই পারা॥ | নানাবিধ বস্তু তাহা বর্ণে সাধ্য কার? |
| চলে সকল সেবক সমুদাঈ। | চলিতে লাগিল আর সেবক সকল। |
| নিজ নিজ সাজু সমাজু বনাঈ॥ | পরি নিজ নিজ সাজ, বাঁধি নিজ দল॥ |
| সব কে উর নির্ভর হরষু | হর্ষপূর্ণ সবার হৃদয় |
| পূরীত পুলক শরীর। | পুলকেতে পূরিত শরীর। |
| কবহি দেখিহৈঁ নয়ন ভরি | আঁখি ভরি হেরিবে কখন |
| রামু লষণু দোউ বীর॥ | শ্রীরাম লক্ষ্মণ দুই বীর॥ |
| গরজহিঁ গজ ঘণ্টা ধুনি ঘোরা। | গরজয়ে গজ, ঘণ্টা ভীষণ ধ্বনিত। |
| রথরব বাজি হিহিঁস চহুঁ ওরা॥ | রথশব্দ, অশ্বহ্রেষা চৌদিক পূরিত॥ |
| নিদরি ঘনহিঁ ঘুম্মরহিঁ নিসানা। | জলদ নিন্দিয়া ঘোর দুন্দুভি-গর্জ্জনে। |
| নিজ পরাই কছু সুনিয় ন কানা॥ | নিজ পর কারো কথা না পশে শ্রবণে॥ |
| * * | * * |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| দোউ রথ রুচির ভূপ পহিঁ আনে। | ভূপ-পাশে আনে চারু রথ দুইখান। |
| নহিঁ সারদ পহিঁ জাহিঁ বখানে॥ | সারদা যাহার নারে করিতে বাখান॥ |
| রাজসমাজ এক রথ সাজা। | রাজার সমাজ এক রথে বিরাজিত। |
| দূসর তেজপুঞ্জ অতি ভ্রাজা॥ | অন্য রথ তেজঃপুঞ্জ অতি সুশোভিত॥ |
| তেহি রথ রুচির বশিষ্ঠ কহঁ হরষি চড়াই নরেশু। | সেই চারু রথে বশিষ্ঠেরে চড়াইল হরষে নরেশ। |
| আপু চঢ়েউ স্যন্দন সুমিরি হর গুরু গৌরি গণেশু॥ | আপনিও চড়েন স্যন্দনে স্মরি হরগৌরী গণেশ॥ |
| সহিত বশিষ্ঠ সোহ নৃপ কৈসে। | বশিষ্ঠ সহিত শোভে নরপতি তথা। |
| সুরগুরু সঙ্গ পুরন্দর জৈসে॥ | সুরগুরু সঙ্গেতে পুরন্দর যথা॥ |
| করি কুলরীতি বেদবিধি রাউ। | করি কুলরীতি রাজা বেদ-বিধি-যুত। |
| দেখি সবহি সব ভাঁতি বনাউ॥ | দেখিয়া সকলি সর্ব্ব প্রকারে প্রস্তুত॥ |
| সুমিরি রাম গুরুআয়সু পাঈ। | স্মরিয়া শ্রীরামে গুরু আদেশ পাইয়া। |
| চলে মহীপতি শঙ্খ বজাঈ॥ | চলিলেন মহীপতি শঙ্খ বাজাইয়া॥ |
| হরষে বিবুধ বিলোক বরাতা। | বরযাত্রী বিলোকিয়া হর্ষে দেবগণ। |
| বরষহিঁ সুমন সুমঙ্গলদাতা॥ | সুমঙ্গলদায়ী করে পুষ্প বরিষণ॥ |
| ভয়উ কোলাহল হয় গয় গাজে। | কোলাহল হয় অশ্ব হস্তীর গর্জ্জনে। |
| ব্যোম বরাত বাজনে বাজে॥ | বরযাত্রী বাদ্যধ্বনি উঠিল গগনে॥ |
| সুর নর নাগ সুমঙ্গল গাঈ। | দেবতা মনুষ্য নাগ সুমঙ্গল গায়। |
| সরস রাগ বাজহিঁ সহনাঈ॥ | সুরসাল রাগ কিবা সানায়ে বাজায়॥ |

* * * * *

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| বনই ন বরনত বনী বরাতা। | বরযাত্রী সুগঠন না হয় বর্ণিত। |
| হোহিঁ সগুণ সুন্দর শুভদাতা॥ | মঙ্গলসূচক চারু চিহ্ন সমুদিত॥ |
| চারা চাষু বাম দিশি লেঈ। | নীলকণ্ঠ পক্ষীবর বাম দিকে চরে। |
| মনহুঁ সকল মঙ্গল কহি দেঈ॥ | যেন সর্ব্ব সুমঙ্গল পরকাশ করে॥ |
| দাহিন কাগ সুখেত সুহাৰা। | দক্ষিণেতে কাক রহে সুন্দর সুখেতে। |
| নকুলদরশ সব কাহূ পাৰা॥ | নকুলও সর্ব্বজনে পাইল দেখিতে॥ |
| সানুকূল বহ ত্রিবিধ বয়ারী। | অনুকূল বহি যায় ত্রিবিধ পবন। |
| সঘট সবাল আৰ বরনারী॥ | সঘট সপুত্র আসে বরনারীগণ॥ |
| * * | * * |
| আৰত জানি ভানু-কুল-কেতু। | আসিছেন জ্ঞাত হ'য়ে সূর্য্য-কুলকেতু। |
| সরিতন্হি জনক বঁধায়ে সেতু॥ | জনক বাঁধান যত নদীপরে সেতু॥ |
| বীচ বীচ বরবাস বনায়ে। | মধ্যে মধ্যে বরাবাস দিলেন রচিয়া। |
| সুর-পুর-সরিস সম্পদা ছায়ে॥ | সুরপুর সমকক্ষ সম্পদে ভরিয়া॥ |
| অশন শয়ন বর বসন সুহায়ে। | অশন শয়ন চারু, বসন শোভন। |
| পাৰহিঁ সব নিজ নিজ মন ভায়ে | পায় সবে নিজ নিজ মনের মতন॥ |
| নিত নূতন সুখ লখি অনুকূলে। | নিত্য নব সুখ দেখি মনমত পায়। |
| সকল বরাতিন্হ মন্দির ভূলে॥ | বরযাত্রী সবে নিজ গৃহ ভুলে যায়॥ |
| আৰত জানি বরাতবর | শ্রেষ্ঠ বরযাত্রী আসে জানি |
| শুনি গহগহে নিসান। | শুনি ধ্বনি দুন্দুভি হইতে। |
| সজি গজ রথ পদচর | অশ্ব রথ পদাতিকে |
| তুরগ লেন চলে অগৰান॥ | সাজি আগুয়ান অভ্যর্থিতে। |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| কনককলস ভরি কোপর থারা। | কনক-কলস ভরি আর থালা বাটী। |
| ভাজন ললিত অনেক প্রকারা॥ | আর নানা প্রকারের পাত্র পরিপাটী॥ |
| ভরে সুধাসম সব পকৰানে। | ভরিয়া পক্কান্ন সব অমৃত সমান। |
| ভাঁতি ভাঁতি নহিঁ জাহিঁ বখানে | বহু প্রকারের যার না হয় বাখান॥ |
| ফল অনেক বরবস্তু সুহাঈ। | বহুবিধ ফল বরবস্তু মনোহর। |
| হরষি ভেঁট হিত ভূপ পঠাঈ॥ | হর্ষে ভেট লাগি পাঠালেন ভূপবর॥ |
| ভূষণ বসন মহামণি নানা। | ভূষণ বসন মহা মাণিক্য নানান। |
| খগ মৃগ হয় গয় বহু বিধি জানা॥ | পশুপক্ষী হয়হস্তী বহুবিধ যান॥ |
| মঙ্গল সগুণ সুগন্ধ সুহায়ে। | সুমঙ্গল শুভচিহ্ন সুগন্ধ শোভন। |
| বহুত ভাঁতি মহিপাল পঠায়ে॥ | বহুবিধ মহীপাল করেন প্রেরণ॥ |
| দধি চিউরা উপহার অপারা। | দধি চিপিটক ও অপার উপহার। |
| ভরি ভরি কাবঁরি চলে কহারা॥ | ভারে ভারে ভরি ভরি চলয়ে কাহার॥ |
| *   * | *   * |
| প্রেমসমেত রায় সব লীন্হা। | প্রেমভরে রাজা সব করিয়া গ্রহণ। |
| ভই বকসীস জাচকন্হি দীন্হা॥ | প্রার্থীগণে পুরস্কার করে বিতরণ॥ |
| করি পূজা মান্যতা বড়াঈ। | পূজন, সম্মান আর প্রশংসা করিয়া। |
| জনবাসে কহঁ চলে লেবাঈ॥ | জনবাসে ভূপতিরে যাইল লইয়া॥ |
| বসন বিচিত্র পাঁবড়ে পরহীঁ। | পদার্পণ লাগি পাতে বিচিত্র বসন। |
| দেখি ধনদ ধনমদ পরিহরহীঁ॥ | দেখি ধনগর্ব্ব করে কুবের বর্জ্জন॥ |
| অতি সুন্দর দীন্হেউ জনবাসা। | প্রদানিল জনবাস অতীব সুন্দর। |
| জহঁ সব কহঁ সব ভাঁতি সুপাসা॥ | যথা সকলের সর্ব্ববিধ সুখকর॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| * * | * * |
| পিতু আগমন সুনত দোউ ভাঈ। | পিতৃ আগমন শুনি ভাই দুইজন। |
| হৃদয় ন অতি আনন্দ সমাঈ॥ | অতি হর্ষ হৃদে নারে করিতে ধারণ॥ |
| সকুচন্হ কহি ন সকল গুরু পাহীঁ। | সঙ্কোচে কহিতে নারে গুরুর গোচরে। |
| পিতু দরশন লালচু মনু মাহীঁ॥ | কিন্তু পিতৃদরশন লালসা অন্তরে॥ |
| বিশ্বামিত্র বিনয় বড়ি দেখী। | বিশ্বামিত্র নিরখিয়া অতীব বিনয়। |
| উপজা উর সন্তোষ বিশেখী॥ | বিশেষ সন্তোষ তাঁর মনে উপজয়॥ |
| হরষি বন্ধু দোউ হৃদয় লগায়ে। | হরষি ভ্রাতায় দোঁহে বক্ষেতে ধরে। |
| পুলক অঙ্গ অম্বক জল ছায়ে॥ | পুলকিত অঙ্গ, নেত্র দুটী জলে ভরে॥ |
| চলে জহাঁ দশরথ জনবাসে। | চলিলেন দশরথ বিশ্রাম-বাসায়। |
| মনহুঁ সরোবর তকেউ পিয়াসে॥ | পিপাসার্ত্ত সরোবর পানে যথা চায়॥ |
| ভূপ বিলোকে জবহিঁ মুনি আবত সুতন্হ সমেত। | ভূপ বিলোকেন যবে মুনি আসিছেন পুত্রের সহিতে। |
| উঠেউ হরষি সুখসিন্ধু মহঁ চলে থাহ সী লেত॥ | উঠি হর্ষে সুখ-সিন্ধু-মাঝে চলে যেন থই নিতে নিতে॥ |
| মুনিহিঁ দণ্ডবত কীন্হা মহিশা। | মুনিবরে দণ্ডবৎ করে ভূপবর। |
| বার বার পদরজ ধরি শীষা॥ | বার বার পদরজ ধরি শিরোপর॥ |
| কৌশিক রাউ লিয়ে উর লাঈ। | কৌশিক রাজারে বক্ষে করিয়া ধারণ। |
| কহি অসীস পুছী কুশলাঈ॥ | আশিস দানিয়া পুছে কুশল-বচন॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| পুনি দণ্ডবত করত দোউ ভাঈ। | পুন দণ্ডবৎ যবে ভাই দোঁহে করে। |
| দেখি নৃপতি উর সুখ ন সমাঈ॥ | দেখি নৃপতির বুকে সুখ নাহি ধরে॥ |
| সুত হিয় লাই দুসহ দুখ্ মেটে। | পুত্রে বক্ষে ল'য়ে দুঃখ দুঃসহ মিটায়। |
| মৃতক শরীর প্রাণ জনু ভেঁটে॥ | মৃত শরীরেতে পুন প্রাণ যেন পায়॥ |
| পুনি বশিষ্ঠপদ শির তিন্হ নায়ে। | পুন তাঁরা বশিষ্ঠের পদে নতি করে। |
| প্রেমমুদিত মুনিবর উর লায়ে॥ | প্রেমে মগ্ন মুনিবর হৃদয়েতে ধরে॥ |
| বিপ্রবৃন্দ বন্দে দুহুঁ ভাঈ। | ব্রাহ্মণগণেরে বন্দে ভাই দুইজন। |
| মনভাবতী অশীসৈঁ পাঈ॥ | আশীর্ব্বাদ পাইলেন মনের মতন॥ |
| ভরত সহানুজ কীন্হ প্রণামা। | ভরত অনুজসহ করিল প্রণাম। |
| লিয়ে উঠাই লাই উর রামা॥ | উঠায়ে লইয়া বক্ষে ধরিলেন রাম॥ |
| হরষে লষণ দেখি দোউ ভ্রাতা। | নিরখিয়া দুইভায়ে হরষে লক্ষ্মণ। |
| মিলে প্রেমপরিপূরিত গাতা॥ | প্রেম পরিপূর্ণ গাত্রে করে আলিঙ্গন॥ |
| পুরজন পরিজন জাতিজন যাচক মন্ত্রী মীত। | পুরজন জাতি-পরিজন যাচক সচিব আর মিত। |
| মিলে যথাবিধি সবহি প্রভু পরমকৃপালু বিনীত॥ | যথাবিধি মিলে সবাসনে প্রভু অতি কৃপাল বিনীত॥ |
| রামহি দেখি বরাত জুড়ানী। | রামেরে দেখিয়া বরযাত্রীরা জুড়ায়। |
| প্রীতি কি রীতি ন জাতি বখানী॥ | প্রীতির যা রীতি তাহা বাখান না যায়। |
| নৃপসমীপ সোহহিঁ সুত চারী। | নৃপের সমীপে সুশোভিত সুত চারি। |
| জনু ধনধরমাদিক তনুধারী॥ | যেন ধর্ম্ম অর্থ কাম মোক্ষ তনুধারী॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সুতন্হ সমেত দশরথহি দেখী। | পুত্রগণসহ দশরথেরে নেহারি। |
| মুদিত নগর নর নারি বিশেখী ॥ | অতীব প্রফুল্ল নগরের নরনারী ॥ |
| সুমন বরষি সুর হনহিঁ নিসানা। | পুষ্পবৃষ্টি করে দেবে দুন্দুভি বাজায়। |
| নাকনটী নাচহি করি গানা ॥ | অপ্সরারা নৃত্য করে আর গীত গায় ॥ |
| সতানন্দ অরু বিপ্র সচিৱগণ। | সতানন্দ আর যত বিপ্র মন্ত্রীগণ। |
| মাগধ সূত বিদুষ বন্দীজন ॥ | স্তুতিপাঠী, সূত, বিদূষক, বন্দীজন ॥ |
| সহিত বরাত রাউ সনমানা। | বরযাত্রীসহ নৃপে করে অভ্যর্থনা। |
| আয়সু মাগি ফিরে অগৱানা ॥ | আজ্ঞা পেয়ে ফিরে যায় অগ্রগামীজনা। |
| প্রথম বরাত লগন তেঁ আঈ। | লগনের পূর্ব্বেতেই বরযাত্রী আসে। |
| তা তে পুর প্রমোদ অধিকাঈ ॥ | সে কারণে পুর অতি আনন্দেতে ভাসে। |
| ব্রহ্মানন্দ লোগ সব লহহীঁ। | ব্রহ্মানন্দ লাভ করে যেন সব লোক। |
| বঢ়ই দিৱস নিশি বিধি সন কহহীঁ ॥ | বিধাতারে কহে—দিন রাত বড় হোক ॥ |
| রামু সীয় শোভা অৱধি<br>সুকৃত অৱধি দোউ রাজ। | রামসীতা সুষমার সীমা,<br>পুণ্য-সীমা রাজা দুইজন। |
| জহঁ তহঁ পুরজন কহহিঁ<br>অস মিলি নর নারি সমাজ ॥ | যথা তথা পুরবাসী কহে<br>হেন মিলি নরনারীগণ ॥ |
| জনক সুকৃত মূরতি বৈদেহী। | জনক-সুকৃতি লয় বৈদেহী মুরতি। |
| দশরথসুকৃত রামু ধরি দেহী ॥ | দশরথ-পুণ্য ধরে রামের আকৃতি ॥ |
| ইন্হ সম কাহু ন শিৱ অৱরাধে। | দোঁহা সম কেহ নাহি শিব আরাধিল। |
| কাহু ন ইন্হ সমান ফল লাধে ॥ | কেহ না এঁদের সম ফলও লভিল ॥ |

* * * *

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| মঙ্গলমূল লগনদিনু আৰা। | মঙ্গলজনক লগ্নদিন সমাগত। |
| হিমরিতু অগহন মাসু সুহাৰা॥ | হেমন্তে অগ্রহায়ণ মাস সুশোভিত। |
| গ্রহ তিথি নখত জোগু বর বারু | শ্রেষ্ঠ গ্রহ তিথি যোগ নক্ষত্র ও বার |
| লগন সোধি বিধি কীনহ বিচারু | লগ্ন অন্বেষণি বিধি করিল বিচার॥ |
| পঠই দীন্হি নারদ কর সোঈ। | নারদের হস্তেতে প্রেরিলেন তাহা। |
| গনী জনক কে গনকন্হ জোঈ॥ | জনকেরও গণকেরা গুণেছিল যাহা॥ |
| সুনী সকল লোগন য়হ বাতা। | শ্রবণ করিয়া সর্ব্বলোক এই কথা। |
| কহহিঁ জোতিষী আহি বিধাতা॥ | কহে এই জ্যোতিষিও যেন গো বিধাতা। |
| ধেনু ধুলি বেলা বিমল | গোধূলির সুবিমল বেলা |
| সকল সুমঙ্গল মূল। | সকল সুমঙ্গল-মূল। |
| বিপ্রন্হ কহেউ বিদেহ | বিপ্রগণ কহিল বিদেহে, |
| সন জানি সগুণ অনুকূল॥ | জানি শুভচিহ্ন অনুকূল॥ |
| উপরোহিতহি কহেউ নরনাহা। | তবে পুরোহিতেরে কহেন রাজন। |
| অব বিলম্ব কর কারণ কাহা॥ | এখন বিলম্ব আর কিসের কারণ? |
| সতানন্দ তব সচিৰ বোলায়ে। | সতানন্দ তবে মন্ত্রীগণেরে ডাকায়। |
| মঙ্গল কলস সাজি সব ল্যায়ে॥ | মঙ্গল-কলস দ্রব্য সব লয়ে যায়॥ |
| শঙ্খ নিসান পনৰ বহু বাজে। | শঙ্খ নাগারা আর ঢোল বহু বাজে। |
| মঙ্গলকলস সগুণ সুভ সাজে॥ | মঙ্গল-কলস শুভ দ্রব্য চিহ্ন সাজে॥ |
| সুভগ সুআসিনি গাৰহিঁ গীতা। | সুন্দরী এয়ো সবে গাহিতেছে গান। |
| করহিঁ বেদধুনি বিপ্র পুনীতা॥ | করিছেন বেদধ্বনি বিপ্র পুণ্যবান॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| লেন চলে সাদর এহি ভাঁতী। | এইরূপে আনিবারে চলিল সাদরে |
| গয়ে জহাঁ জনবাস বরাতী ॥ | যায় যথা বরযাত্রী রহে বাসা ক'রে। |
| কোশলপতি কর দেখি সমাজু। | কোশলের ভূপতির দেখিয়া সমাজ। |
| অতি লঘু লাগ তিন্হহিঁ সুররাজু ॥ | তাহাদের অতি লঘু লাগে সুররাজ ॥ |
| ভয়উ সময় অব ধারিয় পাউ। | 'সময় হইল এবে কর পদার্পণ'। |
| য়হ সুনি পরা নিসানহি ঘাউ ॥ | ইহা শুনি আরম্ভিল নাগারা বাদন ॥ |
| গুরুহি পূছি করি কুলবিধি রাজা | গুরুরে জিজ্ঞাসি রাজা করি কুলাচার। |
| চলে সঙ্গ মুনি সাধু সমাজা ॥ | চলে মুনি আর সাধু সঙ্গে সবাকার ॥ |

# শুভবিবাহ

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| এহি ভাঁতি জানি বরাত আৰত | এইরূপে বরযাত্রী আসে |
| বাজনে বহু বাজহীঁ। | জানি বহু বাজনা বাজায়। |
| রানী সুআসিনি বোলি পরিছন | ডাকি রাণী বরণের লাগি |
| হেতু মঙ্গল সাজহীঁ॥ | এয়োগণে, আরতি সাজায়॥ |
| সজি আরতী অনেক বিধি | বহুবিধ আরতি সাজায়ে |
| মঙ্গল সকল সবাঁরি। | মাঙ্গলিক গুছায়ে সকল। |
| চলী মুদিত পরিছন করন | চলে সুখে বরণ করিতে |
| গজগামিনী বরনারী॥ | গজচালে বরনারী-দল॥ |
| জো সুখ ভা সিয় মাতু মন | সীতা-মাতা মনে যেই সুখ |
| দেখি রাম বর বেষ। | বরবেশে দেখিয়া রামেরে |
| সো ন সকহিঁ কহি কলপ শত | সহস্র সারদা শেষনাগ |
| সহস সারদা শেষ | শতকল্পে কহিতে না পারে॥ |
| নয়ন নীর হঠি মঙ্গল জানী। | নয়নের নীর রোধি মঙ্গল জানিয়া। |
| পরিছন করহিঁ মুদিত মন রানী॥ | বরণ করয়ে রাণী—আনন্দিত হিয়া॥ |
| বেদবিহিত অরু কুল আচারূ। | বেদের বিহিত আর কৌলিক আচার |
| কীন্হ ভলী বিধি সব ব্যৱহারূ॥ | করিলেন ভালরূপে সব ব্যবহার॥ |
| পঞ্চ শবদ ধুনি মঙ্গল গানা। | পঞ্চবাদ্যধ্বনি হয় সুমঙ্গল গান। |
| পট পাৰঁড়ে পরহিঁ বিধি নানা॥ | পদক্ষেপ লাগি বস্ত্র পাতিল নানান্॥ |
| করি আরতী অরঘ তিন্হ দীন্হা। | আরতি করিয়া তাঁরা অর্ঘ্য করে দান। |
| রাম গৱন মণ্ডপ তব কীন্হা॥ | শ্রীরামচন্দ্র তবে মণ্ডপেতে যান॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| দশরথ সহিত সমাজ বিরাজে। | দশরথ সসমাজ সু-বিরাজমান। |
| বিভৰ বিলোকি লোকপতি লাজে॥ | বিভব বিলোকি লোকপতি লজ্জা পান॥ |
| সময় সময় সুর বরষহিঁ ফূলা। | সময়ে সময়ে সুর বরষয়ে ফুল। |
| ভাঁতি পঢ়হিঁ মহিসুর অনুকূলা॥ | ব্রাহ্মণেরা করে শান্তিপাঠ অনুকূল॥ |
| নভ অরু নগর কোলাহল হোঈ। | নগরে ও গগণেতে কোলাহল হয়। |
| আপন পর কছু স্থনই ন কোঈ॥ | পর বা আপন কিছু কেহ না শুনয়॥ |
| এহি বিধি রাম মণ্ডপহিঁ আয়ে। | এই রূপে শ্রীরাম মণ্ডপে আইল। |
| অরঘু দেই আসন বৈঠায়ে॥ | অর্ঘ্য দিয়া তাঁরে আসনেতে বসাইল॥ |
| বৈঠারি আসন আরতী করি নিরখি বরু সুখ পাবহী। | বসায়ে আসনে আরতিয়া নিরখিয়া বরে সুখ পায়। |
| মণি বসন ভূষণ ভূরি ৰারহিঁ নারি মঙ্গল গাৰহীঁ॥ | বহু বস্ত্র মণি অলঙ্কারে সাজি নারী শুভ গীত গায়॥ |
| ব্রহ্মাদি সুরবর ৰিপ্রবেষ বনাঈ কৌতুক দেখহী। | ব্রহ্মা ইন্দ্র আদি বিপ্রবেশে করয়ে কৌতুক দরশন। |
| অৰলোকি রঘুকুলকমলরবিছবি সুফল জীবন লেখহীঁ॥ | দেখি রঘুকুল-পদ্ম-ছবি মানে সবে সফল জীবন॥ |
| নাউ বারী ভাট নট রামনিছাবরি পাই। | নাপিত বাউরি ভাট নট রাম-বরণের বস্তু পায়। |
| মুদিত অসীসহিঁ নাই শির হরষু ন হৃদয় সমাই॥ | হৃষ্ট নতশিরে আশিসয় হর্ষ নাহি ধরয়ে হিয়ায়॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| মিলে জনকু দসরথু অতি প্রীতী। | জনক ও দশরথ মিলে—অতি প্রীতি। |
| করি বৈদিক লৌকিক সব রীতী॥ | বৈদিক ও লৌকিক করি সব রীতি॥ |
| মিলত মহা দোউ রাজ বিরাজে। | মিলিত মহান দুই রাজা সুশোভিত। |
| উপমা খোজি খোজি কবি লাজে॥ | উপমা খুঁজিয়া খুঁজি কবি বিলজ্জিত॥ |
| লহী ন কতহুঁ হারি হিয় মানী। | কোথাও না পেয়ে অবশেষে হার মানে। |
| ইন্‌হ সম এই উপমা উর আনী॥ | এঁরা-সম-এঁরা, এ উপমা মনে আনে॥ |
| সামধ দেখি দেব অনুরাগে। | বৈবাহিকদ্বয়ে দেখি দেবতা হরষি। |
| সুমন বরষি জসু গাৰন লাগে॥ | যশোগান করে সবে কুসুম বরষি॥ |
| জগু বিরঞ্চি উপজাৰা জব তেঁ। | যদবধি প্রজাপতি সৃজিলা জগতে। |
| দেখে সুনে ব্যাহ বহু তব তেঁ॥ | বিবাহ দেখি ও শুনি সেইকাল হতে॥ |
| সকল ভাঁতি সম সাজ সমাজূ। | সকল প্রকারে সম, সাজ ও সমাজ। |
| সম সমধী দেখে হম আজূ॥ | সম বৈবাহিক মোরা দেখিলাম আজ॥ |
| দেৰগিরা সুনি সুন্দর সাঁচী। | সুন্দর ও সত্য দৈববচন শুনিয়া। |
| প্রীতি অলৌকিক দুহুঁ দিশি মাঁচী। | অলৌকিক প্রীতি যায় দুদিক ছাইয়া॥ |
| দেত পাৰঁড়ে অরঘু সুহায়ে। | দিয়া পাদপট আর অর্ঘ্য সুন্দর। |
| সাদর জনকু মণ্ডপহিঁ ল্যায়ে॥ | জনক মণ্ডপে ল'য়ে চলেন সাদর॥ |
| মণ্ডপ বিলোকি বিচিত্ররচনা | মণ্ডপের বিচিত্র রচনা |
| রুচিরতা মুনিমন হরে। | হেরি শোভা মুনিমন হরে। |
| নিজ পানি জনক সুজান সবকহঁ | সুবিজ্ঞ জনক সবা লাগি |
| আনি সিংহাসন ধরে। | সিংহাসন আনে নিজ করে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| কুল ইষ্ট সরিস বশিষ্ঠ | কুল-ইষ্ট-সম বশিষ্ঠেরে |
| পূজে বিনয় করি আশিষ লহী। | পূজি লন আশিস বিনয়ে। |
| কৌসিকহিঁ পূজত পরমপ্রীতি কি | কৌশিকেরে পূজে মহাপ্রীতি |
| রীতি তৌ ন পরই কহী॥ | রীতি নাহি যায় প্রকাশয়ে॥ |
| বামদেৱ আদিক রিষয় | বামদেব আদি ঋষিগণে |
| পূজে মুদিত মহীশ। | হৃষ্টমনে পূজেন মহীশ। |
| দিয়ে দিব্য আসন সবহি | দিয়া দিব্য আসন সবারে |
| সব সন লহী অশীস॥ | সর্ব্ব ঠাঁই লয়েন আশিস॥ |
| বহুরি কীন্হ কোসলপতি পূজা। | কোশলপতির পূজা করে বহুভাবে। |
| জানি ঈসসম ভাৱ ন দূজা॥ | ঈশসম জানি, মনে নাহি দ্বিধা ভাবে॥ |
| কীন্হি জোরি কর বিনয় বড়াঈ। | করযোড় করি করে প্রশংসা বিনয়। |
| কহি নিজ ভাগ্য বিভৱ বহুতাঈ॥ | নিজ ভাগ্য বিভবের কহে অভ্যুদয়॥ |
| পূজে ভূপতি সকল বরাতী। | বরযাত্রীগণে রাজা সম্বর্দ্ধনা করে। |
| সমধীসম সাদর সব ভাঁতী॥ | বৈবাহিক সম সর্ব্ব প্রকারে সাদরে॥ |
| আসন উচিত দিয়ে সব কাহূ। | সবারে দিলেন তিনি যথাযোগ্যাসন। |
| কহউ কহা মুখ এক উছাহূ॥ | সে উৎসাহ এক মুখে না হয় বর্ণন॥ |
| সকল বরাত জনক সনমানী। | বরযাত্রী সর্ব্বে করে জনক সম্মান। |
| দান মান বিনতী বর বাণী॥ | সবিনয়ে শ্রেষ্ঠবাক্যে দিয়া দান মান॥ |
| বিধি হরিহর দিশিপতি দিনরাউ। | ব্রহ্মা বিষ্ণু শিব দিকপাল ও তপন॥ |
| জে জানিহিঁ রঘুবীর প্রভাউ॥ | রাঘব-প্রতাপ যাঁরা অবগত র'ন॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| কপট বিপ্র বর বেষু বনায়ে। | কপট বিপ্রের বেশ করিয়া ধারণ। |
| কৌতুক দেখহিঁ অতি সচুপায়ে॥ | অতি সংগোপনে করে কৌতুক দর্শন। |
| পূজে জনক দেৰসম জানে। | জনক করেন পূজা দেবসম জ্ঞানে। |
| দিয়ে সুআসন বিনু পহিচানে॥ | বিনা পরিচয়ে সবে সু-আসন দানে॥ |
| পহিচান কো কেহি জান | চিনিবে জানিবে কেবা কারে |
| সবহি অপান সুধি ভোরী ভঈ। | সবে আত্মবিস্মৃত হয়। |
| আনন্দকন্দ বিলোকি দূলহ | আনন্দের কন্দ বরে হেরি |
| উভয় দিশি আনন্দমঈ॥ | দুই দিক আনন্দময়॥ |
| সুর লখে রাম সুজান পূজে | সুবিজ্ঞ শ্রীরাম হেরে সুরে |
| মানসিক আসন দয়ে। | পূজে দিয়া মানস-আসন। |
| অৰিলোকি সীল সুভাউ প্রভু কো | প্রভুর স্বভাব শীল হেরি |
| বিবুধমন প্রমুদিত ভয়ে॥ | প্রমুদিত মন দেবগণ॥ |
| রামচন্দ্র মুখচন্দ্র ছবি | রামচন্দ্র-মুখচন্দ্র শোভা |
| লোচন চারুচকোর | দেব-আঁখি সুন্দর চকোর। |
| করত পান সাদর সকল | করে পান সাদরে সকলে |
| প্রেম প্রমোদ ন থোর | প্রেমানন্দে অতীব বিভোর॥ |
| সময়উ বিলোকি বসিষ্ঠ বোলায়ে। | বশিষ্ঠ সময় জানি করেন আহ্বান। |
| সাদর সতানন্দু সুনি আয়ে॥ | সমাদরে সতানন্দে—শুনি তিনি যান॥ |
| বেগি কুআঁরি অব আনহু জাঈ। | আনহ কুমারী এবে সত্বর যাইয়া। |
| চলে মুদিত মুনি আয়সু পাঈ॥ | চলে আনন্দিত, আজ্ঞা মুনির পাইয়া॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| রানী সুনি উপরোহিতবানী। | শ্রবণ করিয়া রাণী পুরোহিত-কথা। |
| প্রমুদিত সখিন্হ সমেত সয়ানী॥ | সমেত সখীর দল হ'ন প্রমুদিতা॥ |
| বিপ্রবধূ কুলবৃদ্ধ বোলাঈ। | বিপ্রপত্নী কুলবৃদ্ধাগণে ডাকাইয়া। |
| করি কুলরীতি সুমঙ্গল গাঈ॥ | করে কুলাচার শুভ সঙ্গীত গাহিয়া॥ |
| নারিবেষ জে সুরবরবামা। | দেব-জায়াগণ যারা ছিল নারীবেশা। |
| সকল সুভায় সুন্দরী শ্যামা॥ | সুশীলা সুন্দরী সবে যুবতী-বয়সা॥ |
| তিন্হিঁ দেখি সুখ পাবহিঁ নারী। | তাঁহাদের দেখি সুখ পায় যত নারী। |
| বিনু পহিচানি প্রাণ তেঁ প্যারী॥ | বিনা পরিচয়ে করে প্রাণ হ'তে প্যারী॥ |
| বার বার সনমানহিঁ রাণী। | বারম্বার রাণী সবে করয়ে সম্মান। |
| উমা রমা সারদ সম জানী॥ | দুর্গা, লক্ষ্মী, সরস্বতী-সম করি জ্ঞান॥ |
| সিয় সবাঁরি সমাজ বনাঈ। | সীতারে সজ্জিত করি সকলে মিলিয়া। |
| মুদিত মণ্ডপহিঁ চলী লেবাঈ॥ | ফুল্লচিতে মণ্ডপেতে চলিল লইয়া॥ |
| চলি ল্যাই সীতহি সখী সাদর | সাদরে সীতারে ল'য়ে চলে |
| সজি সুমঙ্গল ভামিনী। | শুভ সাজে সখী ও স্ত্রীগণে। |
| নবসপ্ত সাজে সুন্দরী সব | ষোড়শ শৃঙ্গারে সুশ্রী সবে |
| মত্ত কুঞ্জর গামিনী॥ | মত্ত মাতঙ্গিনীর গমনে। |
| কলগান সুনি মুনি ধ্যান ত্যাগহিঁ | কলগানে ধ্যানভঙ্গ মুনি |
| কাম কোকিল লাজহীঁ। | অনঙ্গ কোকিল রহে লাজে। |
| মঞ্জীর নূপুর কলিত কঙ্কন | মঞ্জীর ও নূপুর কঙ্কন |
| তালগতি বর বাজহীঁ॥ | সুন্দর তালে তালে বাজে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সোহতি বনিতাবৃন্দ মহঁ | শোভা পায় নারিবৃন্দ মাঝে |
| সহজ সুহাবনি সীয়। | স্বাভাবিক শোভাময়ী সীতা |
| ছবি ললনাগণ মধ্য জনু | স্ত্রীগণ আলেখ্য মাঝে যেন |
| সুখমাতিয় কমনীয়॥ | মূর্ত্তিমতী শোভা—শ্রীমণ্ডিতা। |
| সিয় সুন্দরতা বরণি ন জাঈ। | সীতা-সুন্দরতা—তাহা বর্ণন না যায়। |
| লঘুমতি বহুত মনোহরতাঈ॥ | অল্পমতি আমি—অতি সৌন্দর্য্য তায়॥ |
| আবত দীখি বরাতিন্হ সীতা। | বরযাত্রী আসে দেখি জনক-দুহিতা। |
| রূপরাশি সব ভাঁতি পুনীতা॥ | রূপরাশি—আর সর্ব্ব প্রকার পবিতা॥ |
| সবহি মনহি মন কিয়ে প্রণামা। | সকলেই মনে মনে করিল প্রণাম। |
| দেখি রাম ভয়ে পূরণকামা॥ | দেখি রাম হইলেন পূর্ণ মনস্কাম॥ |
| হরষে দশরথ সুতন্হ সমেতা। | হৃষ্ট দশরথ সুতগণের সহিত। |
| কহি ন জাই উর আনন্দ জেতা॥ | বাক্যাতীত মনে যত আনন্দ উদিত॥ |
| সুর প্রণামু করি বরিষহিঁ ফুলা। | সুরগণ প্রণমিয়া বরষয়ে ফুল। |
| মুনি অসীস ধুনি মঙ্গল মূলা॥ | মুনি করে আশীর্ব্বাদ—মঙ্গল-মূল॥ |
| গান নিসান কোলাহলু ভারী। | সঙ্গীত ও নাগারার কোলাহল ভারী। |
| প্রেম প্রমোদ মগন নরনারী॥ | প্রেম ও আনন্দে মগ্ন যত নরনারী॥ |
| য়হি বিধি সীয় মণ্ডপহি আঈ। | এরূপে আইল সীতা মণ্ডপ-ভিতর। |
| প্রমুদিত শান্তি পঢ়হিঁ মুনিরাঈ॥ | শান্তিপাঠ করে আনন্দিত মুনীশ্বর। |
| তেহি অবসর করি বিধি ব্যবহারূ | সেই অবসরে করি বিধি ব্যবহার। |
| দুহুঁ কুলগুরু সব কীন্হ অচারূ॥ | দুই কুলগুরু করে সব কুলাচার॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| আচার করি গুরু গৌরী গণপতি<br>মুদিত বিপ্র পূজাৰহীঁ ।<br>সুর প্রগটি পূজা লেহিঁ<br>দেহিঁ অশীস অতি সুখ পাৰহীঁ ॥ | আচারি'—গণেশ গৌরী গুরু<br>পূজিলেন হৃষ্ট বিপ্রগণ ।<br>দেবতা প্রত্যক্ষ পূজা লয়<br>আশীষয় অতি সুখী মন ॥ |
| মধুপর্ক মঙ্গলদ্রব্য<br>জো জেহি সময় মুনি মন মহঁ চহহিঁ ।<br>ভরে কনককোপর কলস<br>সো তব লিয়ে পরিচারক রহহিঁ ॥ | মধুপর্ক মঙ্গল সামগ্রী<br>যাহা যবে মুনি মনে চাহে ।<br>ভরি স্বর্ণ কলস কটোরী<br>তাহা তবে ল'য়ে দাস রহে ॥ |
| কুলরীতি প্রীতিসমেত রবি<br>কহি দেত সবু সাদর কিয়ো ।<br>এহি ভাঁতি দেৰ পুজাই সীতহি<br>সুভগ সিংহাসন দিয়ো ॥ | কুলরীতি প্রীতিসহ রবি<br>কহে—সবে সাদরে করিল ।<br>পূজি দেবে এভাবে, সীতারে<br>সুন্দর সিংহাসন দিল ॥ |
| সিয় রাম অৰলোকনি পরসপর<br>প্রেম কাহু ন লখি পরই ।<br>মন বুদ্ধি বর বাণী অগোচর<br>প্রগট কবি কৈসে করই ॥ | সীতারাম দৃষ্টি পরস্পর<br>প্রেম কারো লক্ষ্য নাহি হয় ।<br>মন বুদ্ধি বাক্য-অগোচর<br>কি প্রকারে কবি প্রকাশয় ? |
| হোম সময় তনু ধরি অনলু<br>অতি সুখ আহুতি লেহিঁ ।<br>বিপ্রবেশ ধরি বেদ সব<br>কহি বিবাহবিধি দেহিঁ ॥ | হোমকালে অগ্নি তনু ধরি<br>লইলেন আহুতি সপ্রীতি ।<br>বিপ্রবেশ ধরি বেদ সব<br>কহি দেন বিবাহের রীতি ॥ |

## হিন্দী

জনক পাট মহিষী জগ জানী।
সীয়মাতু কিমি জাই বখানী ॥
সুযশ সুকৃত সুখ সুন্দরতাঈ।
সব সমেটি বিধি রচী বনাঈ ॥

সময়উ জানি মুনিবরন্হ বোলাঈ।
সুনত সুআসিনি সাদর ল্যাঈ ॥
জনক বাম দিশি সোহ সুনয়না।
হিমগিরি সঙ্গ বনী জনু ময়না ॥

কনককলস মণিকোপর রূরে।
শুচি সুগন্ধ মঙ্গল জল পূরে ॥
নিজ কর মুদিত রায় অরু রাণী।
ধরে রাম কে আগে আনী ॥

পঢ়হিঁ বেদ মুনি মঙ্গল বাণী।
গগন সুমন ঝরি অবসর জানী ॥
বর বিলোকি দম্পতি অনুরাগে।
পায় পুনীত পখারন লাগে।

লাগে পখারন পায়পঙ্কজ
প্রেম তনু পুলকাবলী।
নভ নগর গান নিসান জয় ধুনি
উমগি জনু চহুঁ দিশিশ্চলী ॥

## বাঙ্গলা

জগতবিদিত জনকের পাটরাণী।
সীতা-মাতা কি প্রকারে তাঁহারে বাখানি
সুযশ সুকৃতি সুখ আর সুন্দরতা।
সকল একত্র করি রচিলেন ধাতা ॥

সময় জানিয়া তাঁরে মুনিরা ডাকিল।
শুনি এয়োগণ তাঁরে সাদরে আনিল ॥
শোভিলেন সুনয়না জনকের বামে।
হিমগিরি সঙ্গে যেন মেনকা সুঠামে ॥

কনক কলস চারু মণির কটোরি।
পূত সুগন্ধিত আর শুভ বারি ভরি ॥
নিজ করে আনন্দিত রাজা আর রাণী।
ধরিলেন শ্রীরামের অগ্রেতে আনি ॥

পড়িলেন মুনি বেদ-মঙ্গল-বাণী।
গগণে কুসুম ঝরে অবসর জানি ॥
বরেরে হেরিয়া জায়াপতি অনুরাগে।
পবিত্র চরণ দুটী প্রক্ষালিতে লাগে ॥

চরণপঙ্কজ প্রখালিতে
প্রেমভরে অঙ্গ বিগলে।
নগরে অম্বরে গীতি-ভেরী-
জয়ধ্বনি চৌদিকে উছলে ॥

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| জে পদসরোজ মনোজঅরি- | যে পদ-সরোজ মনোজারি- |
| উর-সর সদৈব বিরাজহীঁ। | উর-সরে সদা বিরাজিত। |
| জে সুকৃত সুমিরত বিমলতা মন | পূত যাহা স্মরি শুদ্ধ চিত |
| সকল কলিমল ভাজহীঁ॥ | কলিগ্লানি হয় বিদূরিত॥ |
| জে পরশি মুনিবনিতা লহী | যে পদ পরশি মুনি-জায়া |
| গতি রহী জো পাতকমঈ। | পাপী তবু লভিল উদ্ধার। |
| মকরন্দ জিন্হ কো শম্ভুশির | যার পুষ্পরেণু শম্ভুশিরে, |
| শুচিতা-অৰধি সুর বরনঈ॥ | বর্ণে দেব—সীমা শুচিতার॥ |
| করি মধুপ মুনি মন যোগিজন | মুনি যোগী চিত্তে ভৃঙ্গ করি |
| জে সেই অভিমত গতি লহহিঁ। | সেবি যাহা ইষ্টগতি লয়। |
| তে পদ পখারত ভাগ্যভাজন | সে পদ ক্ষালন-ভাগ্যশালী |
| জনক জয় জয় সব কহহিঁ॥ | জনকের কহে সবে 'জয়'॥ |
| বর কুঁঅরি করতল জোরি | জুড়ি বর-কন্যা-কর—করে |
| শাখোচ্চার দোউ কুলগুরু করহিঁ। | শঙ্খধ্বনি কুলগুরুদ্বয়। |
| ভয়ো পাণিগহন বিলোকি বিধি | পরিণয় হয় দেখি—বিধি |
| সুর মনুজ মুনি আনন্দ ভরহিঁ॥ | সুর নর মুনি হর্ষময়॥ |
| সুখমূল দূলহ দেখি দম্পতি | সুখমূল বর দেখি দোঁহে |
| পুলক তনু হুলসেউ হিয়ো। | পুলকাঙ্গ উল্লাস অন্তরে। |
| করি লোক-বেদ-বিধান | করি লোক আর বেদবিধি |
| কন্যাদান নৃপভূষণ কিয়ো॥ | নৃপবর কন্যাদান করে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| হিমৰন্ত জিমি গিরিজা মহেশহি | হিমালয় দিল উমা হরে |
| হরিহি শ্রী সাগর দঈ। | সিন্ধু দিল লক্ষ্মী বিষ্ণু-করে। |
| তিমি জনক রামহি সিয় সমরপী | জনক সঁপিয়া সীতা রামে |
| বিশ্ব কল কীরতি নঈ॥ | বিশ্বে চারু নব কীর্ত্তি করে।। |
| ক্যোঁ করহিঁ বিনয় বিদেহ কিয়ো | কেমনে বিনয় করে, কৈল |
| বিদেহ মূরতি সাৰঁরী। | শ্যামমূর্ত্তি বি-দেহ বিদেহে ? |
| করি হোম বিধিৰত | হোম করি যথাবিধি হয় |
| গাঁঠি জোরী হোন লাগী ভাৰঁরী॥ | গাঁটছড়া সাতপাক দিয়ে॥ |
| জয়ধুনি বন্দী বেদ ধুনি | বন্দী-জয়ারাব, বেদধ্বনি, |
| মঙ্গলগান নিসান। | নাগারার বাদ্য, শুভগীতি। |
| সুনি হরষহিঁ বরষহিঁ | শুনি বর্ষে বিজ্ঞদেবগণ |
| বিবুধ সুর-তরু-সুমন সুজান॥ | কল্পতরু-পুষ্প—হর্ষে অতি॥ |
| কুঅঁরু কুঅঁরি কল ভাৰরি দেহীঁ। | কুমার কুমারী দেয় পাক মনোহর। |
| নয়নলাভু সব সাদর লেহীঁ॥ | নয়ন সার্থক সবে করয়ে সাদর॥ |
| জাই ন বরণি মনোহর জোরী। | সুন্দর যুগলশোভা বর্ণন না যায়। |
| জো উপমা কছু কহউঁ সো থোরী॥ | যে কিছু উপমা কহ লঘু হয় তায়॥ |
| রাম সীয় সুন্দর প্রতিছাহীঁ। | রামসীতা-প্রতিবিম্ব অতীব সুন্দর। |
| জগমগাতি মণি খম্ভনহ মাহীঁ॥ | ঝগমগ করে মণিস্তম্ভের ভিতর॥ |
| মনহুঁ মদন রতি ধরি বহু রূপা। | যেন সে মদন রতি ধরি বহুরূপ। |
| দেখত রামবিবাহু অনূপা॥ | নিরীক্ষণ করে রামবিবাহ অনুপ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| দরশলালসা সকুচ ন থোরী। | দর্শন-লালসা যত লজ্জা সে প্রকার। |
| প্রগটত দূরত বহোরি বহোরী॥ | প্রকট ও অপ্রকট তাই বারম্বার॥ |
| ভয়ে মগন সব দেখনিহারে। | মোহিত হইল সব দর্শকগণ। |
| জনকসমান অপান বিসারে॥ | জনক-সমান করে আত্মবিস্মরণ। |
| প্রমুদিত মুনিন্হ ভাৰঁরী ফেরী। | প্রদক্ষিণ করে আনন্দিত মুনিগণ। |
| নেগসহিত সব রীতি নিবেরী॥ | সোপচার সর্ব্বরীতি করে সম্পূরণ॥ |
| রামু সীয়শির সিন্দুর দেহীঁ। | রাম সীতা-শিরে করে সিন্দুর প্রদান। |
| শোভা কহি ন জাত বিধি কেহীঁ॥ | ব্রহ্মাণ্ড নারে শোভা করিতে ব্যাখ্যান |
| অরুণপরাগ জলজু ভরি নীকে। | লোহিত পরাগ পদ্মে করিয়া পূর্ণিত। |
| শশিহি ভূষ অহি লোভ অমী কে॥ | সুধালোভে করে অহি শশীরে ভূষিত॥ |
| বহুরি বশিষ্ঠ দীন্হি অনুশাসন। | তবে পুন বশিষ্ঠের আদেশ প্রদানে। |
| বর দুলহিনি বৈঠে এক আসন॥ | বরকন্যা বৈসয়ে একই আসনে॥ |
| বৈঠে বরাসন রাম জানকী | বরাসনে বসে রামসীতা |
| মুদিত মন দশরথ ভয়ে। | দশরথ আনন্দবিহ্বল |
| তনু পুলক পুনি পুনি দেখি অপনে | পুলকাঙ্গ দেখি দেখি নিজ |
| সুকৃত-সুর-তরু-ফল নয়ে॥ | পুণ্য-কল্পতরু-নব ফল॥ |
| ভরি ভুবন রহা উছাহু | উচ্ছ্বাসে ভুবন ভরে সবে |
| রামবিবাহু ভা সবহী কহা। | "রামের বিবাহ হল" কয়। |
| কেহি ভাঁতি বরনি সিরাত | কিরূপে বরণি' করে শেষ |
| রসনা এক য়হ মঙ্গল মহা॥ | এক জিহ্বা কথা শুভময়? |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| তব জনক পাই বশিষ্ট আয়সু | জনক বশিষ্ঠ-আজ্ঞা পেয়ে |
| ব্যাহসাজু সবাঁরিকৈ। | বিবাহের করি আয়োজন। |
| মাণ্ডবী শ্রুতিকীর্ত্তি উর্মিলা | শ্রুতকীর্ত্তি উর্ম্মিলা মাণ্ডবী |
| কুঅঁরি লঈ হঁকারিকৈ ॥ | কন্যাত্রয়ে ডাকাইয়া লন ॥ |
| কুশকেতু কন্যা প্রথম জো | কুশকেতু-প্রথমা-কুমারী |
| গুণ শীল সুখ শোভা মঈ। | গুণ-শীল-সুখ-শোভান্বিতা। |
| সব রীতি প্রীতি সমেত করি | সর্ব্ব রীতি প্রীতি সহ নৃপ |
| সো ব্যাহি নৃপ ভরতহি দঈ ॥ | করেন ভরতে বিবাহিতা ॥ |
| জানকী লঘু ভগিনী | জানকী-কনিষ্ঠা-ভগ্নী জানি |
| সকল সুন্দরি শিরোমণি জানি কৈ | সকল সুন্দরী শিরোমণি। |
| সো তনয়া দীন্হী ব্যাহি লষনহি | সে কন্যারে দিলেন লক্ষ্মণে |
| সকল বিধি সনমানি কৈ ॥ | করি সর্ব্ব বিধি ও সম্মানি ॥ |
| জেহি নাম শ্রুতিকীরতি সুলচনি | শ্রুতকীর্ত্তি নাম্নী সুলোচনী |
| সুমুখি সব গুণআগরী। | সুমুখী সকল গুণবতী। |
| সো দঈ রিপুসূদনহি ভূপতি | সেই রূপ-শীলোজ্জ্বলারে |
| রূপ শীল উজাগরী। | শত্রুঘ্নে দিলেন ভূপতি। |
| অনুরূপ বর দুলহিনি পরসপর | যোগ্য বর কন্যা পরস্পরে |
| লখি সকুচি হিয় হরষহীঁ। | হেরি হিয়া সঙ্কোচে হরষে। |
| সব মুদিত সুন্দরতা সরাহহিঁ | সবে হৃষ্ট প্রশংসে সুষমা |
| সুমন সুরগণ বরষহী ॥ | সুরগণ কুসুম বরষে ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| সুন্দরী সুন্দর বরন্হ সহ | সুন্দরীরা—সুশ্রী বরগণ |
| সব এক মণ্ডপ রাজহীঁ। | সহ এক মণ্ডপেতে রাজে। |
| জনু জীবউর চারিউ অবস্থা | যেন জীবহৃদে চারি দশা |
| বিভূন সহিত বিরাজহীঁ॥ | স্বামীগণ সহিত বিরাজে॥ |
| মুদিত অবধপতি সকলসুত | ফুল্ল অযোধ্যেশ সর্ব্বসুতে |
| বধূন্হ সমেত নিহারি। | বধূগণ সহিত নেহারি। |
| জনু পায়ে মহিপাল মণি | যেন পায় মহীপালমণি |
| ক্রিয়ন্হ সহিত ফল চারি॥ | ক্রিয়ার সহিত ফল চারি॥ |
| জসি রঘুবীর ব্যাহবিধি বরনী। | রাম বিবাহের হয় যেরূপ বর্ণন। |
| সকল কুঅঁর ব্যাহে তেহি করনী। | সব কুমারের বিয়ে হইল তেমন॥ |
| কহি ন জাই কছু দাইজ ভুরী। | কহা নাহি যায় যত যৌতুকের ভূরি। |
| রহা কনকমণি মণ্ডপ পূরী॥ | কনকমণিতে গেল মণ্ডপ পূরি॥ |
| কম্বল বসন বিচিত্র পটোরে। | বিচিত্র কম্বল আদি রেশমী বসন। |
| ভাঁতি ভাঁতি বহুমোল ন থোরে | বহুবিধ বহুমূল্য না যায় গণন॥ |
| গজ রথ তুরগ দাস অরু দাসী। | দাস দাসী রথ গজ তুরঙ্গ নিচয়। |
| ধেনু অলঙ্কৃত কামদুহাসী॥ | ধেনু যথা কামধেনু অলঙ্কারময়॥ |
| বস্তু অনেক করিয় কিমি লেখা। | অনেক সামগ্রী তার কে করে গণন। |
| কহি ন জাই জানহিঁ জিন্হ দেখা॥ | বর্ণন অতীত জানে দেখেছে যে জন॥ |
| লোকপাল অবলোকি সিহানে। | দেখি সব লোকপাল হয় চমৎকৃত। |
| লীন্হ অবধপতি সব সুখ মানে॥ | লয়েন অযোধ্যাপতি হ'য়ে ফুল্লচিত॥ |

| | বাঙ্গলা |
|---|---|
| দীনন্হ জাচকন্হি জো জেহি ভাবা। | যাচকেরে দেন যার যাহা লাগে মনে |
| উবরা সো জনবাসহিঁ আবা॥ | উদ্বৃত্ত যা রহে আসে আবাস-ভবনে। |
| তব কর জোরি জনকু মৃত্তুবাণী। | তবে কর যুড়িয়া জনক মৃত্তুবাণী। |
| বোলে সব বরাত সনমানী॥ | কহিলেন বরযাত্রী সকলে সম্মানি॥ |
| সনমানী সকল বরাত | বরযাত্রে সসম্মান করে |
| আদর দান বিনয় বড়াই কৈ। | শ্রদ্ধা দান প্রশংসা বিনয়। |
| প্রমুদিত মহা মুনিবৃন্দ বন্দে | মহানন্দে বন্দে মুনিগণ |
| পূজি প্রেম লড়াই কৈ॥ | করে পূজা হ'য়ে প্রেমময়॥ |
| শিরনাই দেব মনাই সব সন | নতশিরে দেবতা মানায়ে |
| কহত করসম্পুট কিয়ে। | কহে সবে জোড়পাণি হ'য়ে। |
| সুর সাধু চাহত ভাবসিন্ধু কি | "ভাবগ্রাহী দেব সাধুগণ |
| তোষ জলঅঞ্জলি দিয়ে॥ | সিন্ধু তুষ্ট জলাঞ্জলি নিয়ে॥" |
| করজোরি জনক বহোরি | করজোড়ি পুনশ্চ জনক |
| বন্ধুসমেত কোসলরায় সোঁ। | ভ্রাতৃসহ কোশল-রাজনে। |
| বোলে মনোহর বয়ন সানি | কহেন স্বভাব-স্নেহ-শীল |
| সনেহ শীল সুভায় সোঁ॥ | বিমিশ্রিত মনোজ্ঞ বচনে॥ |
| সনবন্ধ রাজন রাবরে হম | তব সনে সম্বন্ধে রাজন |
| বড়ে অব সব বিধি ভয়ে। | বড় হনু সর্ব্ববিধিমত। |
| য়হ রাজ সাজ সমেত সেবক | এই রাজপাট সহ জেনো |
| জানিবী বিনু গথ-লয়ে॥ | দাস বলি বিনামূলে ক্রীত॥ |

## হিন্দী

এ দারিকা পরিচারিকা করি
পালবী করুণামঈ।
অপরাধু ছমিবো বোলি পঠয়ে
বহুত হৌঁ ঢীঠ্যো দঈ॥

পুনি ভানু কুল ভূষণ সকল
সনমান নিধি সমধী কিয়ে।
কহি জাত নহিঁ বিনতী পরসপর
প্রেম পরিপূরণ হিয়ে॥

বৃন্দারকাগণ সুমন বরষহিঁ
রাউ জনবাসহিঁ চলে।
দুন্দুভী জয়ধুনি বেদধুনি
নভ নগর কৌতুহল ভলে॥

তব সখী মঙ্গল গান করত
মুনীসআয়সু পাই কৈ।
দুলহ দুলহিনিন্হি সহিত সুন্দরি
চলীঁ কোহবর ল্যাই কৈ॥

পুনি পুনি রামহিঁ চিতব সিয়
সকুচতি মন সকুচৈ ন।
হরত মনোহর মীন ছবি
প্রেম পিয়াসে নৈন॥

## বাঙ্গলা

দাসী বলি এই কন্যাগণে
পালিবেন করুণা করিয়া।
ডাকিয়া আনার অপরাধ—
অতিশয় ধৃষ্টতা—ক্ষমিয়া॥

পুন ভানু-কুল-ভূষা করে
বৈবাহিকে মান বহু রীতে।
অনির্ব্বচনীয় যে বিনয়
করে দোঁহে প্রেমপূর্ণ চিতে॥

দেবগণ বরষে সুমন
রাজা যান আবাসের স্থলে।
ভেরী জয়ারাব বেদধ্বনি
পুরাকাশ পূরে কুতুহলে॥

তবে সখী শুভ গীত গেয়ে
মুনিবর আদেশ পাইয়া।
বরকন্যাগণসহ রামা
কৌতুক-গৃহেতে চলে নিয়া॥

পুনঃ পুনঃ রামে হেরি সীতা
সঙ্কুচিতা নিজে—মন নয়।
মনোহর মীনশোভা জিনে
প্রেম-পিপাসিত আঁখিদ্বয়

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| শ্যাম শরীর সুভায় সুহাৰন। | শ্যামল শরীর কিবা স্বভাব সুন্দর। |
| শোভা কোটি মনোজ লজাৰন॥ | শোভা যার কোটি মনসিজ-লজ্জাকর॥ |
| জাৰকজুত পদকমল সুহায়ে। | চরণকমল শোভে অলক্তকযুত। |
| মুনি মন মধুপ রহত জিন্হ ছায়ে | মুনি-মন-মধুকর যাহাতে নিযুত॥ |
| পীত পুনীত মনোহর ধোতী। | পীতবর্ণ সুপবিত্র মনোহর ধুতি। |
| হরত বাল রবি দামিন জোতী॥ | হার মানে বালরবি সৌদামিনী-দ্যুতি॥ |
| কল কিঙ্কিনি কটিসূত্র মনোহর। | কলকিঙ্কিণির কটিসূত্র মনোহর। |
| বাহু বিশাল বিভূষণ সুন্দর॥ | বাহু সুবিশাল যাহে ভূষণ সুন্দর॥ |
| পীত জনেউ মহাছবি দেঈ। | পীত যজ্ঞ-উপবীতে মহাশোভা হয়। |
| করমুদ্রিকা চোরি চিত লেঈ॥ | কর-অঙ্গুরীয় চিত চুরি ক'রে লয়॥ |
| সোহত ব্যাহসাজ সব সাজে। | শোভিত আছিল সব বিবাহের সাজে। |
| উর আয়ত ভূষণ উর রাজে॥ | আয়ত উরস্ তাহে আভরণ রাজে॥ |
| পিয়র উপরনা কাঁখা সোতী। | পীতবর্ণ উত্তরীয় শোভে কক্ষস্থল। |
| দুহুঁ আচারন্হি লগে মণি মোতী॥ | মণি-মুক্তাযুক্ত যার উভয় অঞ্চল |
| নয়ন কমল কল কুণ্ডল কানা। | নয়ন-কমল—কর্ণে সুচারু কুণ্ডল |
| বদনু সকল সৌন্দর্য্য নিধানা। | বদন সে সমুদয় সৌন্দর্য্যের স্থল॥ |
| সুন্দর ভৃকুটি মনোহর নাসা। | সুন্দর ভ্রূকুটি কিবা নাসিকা শোভন। |
| ভালতিলকু রুচিরতা নিৰাসা। | ললাটে তিলক সুষমার নিকেতন॥ |
| সোহত মৌর মনোহর মাথে। | শিরোদেশে মনোহর মউড় শোভিত। |
| মঙ্গলময় মুকুতামণি গাথে॥ | সুমঙ্গলময় মণি মুক্তায় গ্রথিত॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| গাথে মহামণি মৌর | মহামণি খচিত মউড় |
| মঞ্জুল অঙ্গ সব চিতচিরহীঁ। | মঞ্জু অঙ্গ সব চিত্ত হরে। |
| পুরনারী সুরসুন্দরী বরহি | পুর আর সুর সুন্দরীরা |
| বিলোকি সব তৃণ তোরহীঁ॥ | বরে হেরি 'তৃণ-ছিন্ন'+ করে॥ |
| মণি বসন ভুষণ বারি | দিয়া মণি বস্ত্র ভূষা ডালি |
| আরতি করহিঁ মঙ্গল গাবহীঁ। | বরণিয়া শুভগীতি গায়। |
| সুর সুমন বরিষহিঁ সূত মাগধ | দেবগণ বরষে সুমন |
| বন্দি সুযস সুনাবহীঁ॥ | সূত বন্দী সুযশ শুনায়॥ |
| কোহবরহিঁ আনে কুঅঁর কুঅঁরি | বরকন্যা আনে নৃত্যশালে |
| সুআসিনিন্হ সুখ পাই কৈ। | এয়োগণ আনন্দ পাইয়া। |
| অতি প্রীতি লৌকিক রীতি | অতি প্রেমে করে লোকাচার |
| লাগীঁ করন মঙ্গল গাই কৈ। | সুমঙ্গল সঙ্গীত গাহিয়া॥ |
| লহকৌরি গৌরি শিখাব রামহিঁ | 'দধি-চিনি-গ্রাস'* গৌরি রামে |
| সীয় সন সারদ কহহিঁ। | শিখান, সীতায় বাণী কয়। |
| রনিবাস হাস বিলাস রস বশ | হাস্য-লীলা-রসে অন্তঃপুর |
| জনম কো ফল সব লহহিঁ॥ | মগ্ন, সবে জন্ম-ফল পায়॥ |
| নিজ পাণি মণি মহঁ দেখি | নিজ-পাণি-মণি-মাঝে হেরি |
| প্রতিমূরতি স্বরূপ নিধান কী | প্রতিরূপ রূপ-নিধানের। |
| চালতি ন ভুজবল্লী বিলোকনি | ভুজবল্লী না চালে জানকী |
| বিরহ-ভয়-বশ জানকী॥ | হইবে বিরহ দর্শনের॥ |

---

+ অমঙ্গল দূর করার বিশ্বাসে

* স্ত্রী আচার

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| কৌতুক বিনোদ প্রমোছ প্রেমু | কৌতুক বিনোদ প্রেমামোদ |
| ন জাই কহি জানহিঁ অলী। | অনির্ব্বাচ্য—জানে সখিদলে। |
| বর কুঅঁরি সুন্দর সকল সখী | মনোহর বরকন্যা ল'য়ে |
| লিবাই জনবাসহিঁ চলী॥ | সখিগণ জনবাসে চলে॥ |
| তেহি সময় সুনিয় অশীষ | সে সময় শুনিয়া আশিস্ |
| জহঁ তহঁ নগর নভ আনন্দ মহা। | হৃষ্ট পুরাকাশ সব ঠাঁই। |
| চির জিয়হু জোরী চারু চারিহুঁ | "দীর্ঘজীবী চারু চারিজোড় |
| মুদিতমন সবহী কহা॥ | হ'ক"—হর্ষে কহিল সবাই॥ |
| যোগীন্দ্র সিদ্ধ মুনীশ দেব | যোগীন্দ্র মুনীশ সিদ্ধ দেব |
| বিলোকি প্রভু দুন্দুভী হনী। | রামে হেরি দুন্দুভি বাজায়। |
| চলে হরষি বরষি প্রসূন | চলে হর্ষি কুসুম বরষি |
| নিজ নিজ লোক জয় জয় জয় ভনী॥ | 'জয়' গাহি নিজ লোকে যায়॥ |
| সহিত বধুটিন্‌হ কুঅঁর সব | বধূসহ কুমার সকলে |
| তব আয়ে পিতু পাশ। | আসে তবে পিতৃদেব পাশ। |
| শোভা মঙ্গল মোদ ভরি | মঙ্গলেতে শোভামোদে ভরি |
| উমগেউ জনু জনবাস॥ | উছলিয়া উঠে জনবাস॥ |
| পুনি জেবনার ভঈ বহু ভাঁতি। | পুনরায় ভোজ হয় বিবিধ বিধান। |
| পঠয়ে জনক বোলাই বরাতী॥ | বরযাত্রীগণে করে জনক আহ্বান॥ |
| পরত পাবঁড়ে বসন অনূপা। | পাতি দিল পদতলে বসন অনুপ। |
| সুতন্‌হ সমেত গবন কিয় ভূপা॥ | পুত্রগণে সঙ্গে ল'য়ে যাইলেন ভূপ। |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সাদর সব কে পায় পখারে। | সমাদরে সকলের চরণ ধোয়ায়। |
| যথাযোগ পীড়ন বৈঠারে॥ | যাহার যেমন যোগ্য আসনে বৈঠায়॥ |
| ধোয়ে জনক অবধপতিচরণা। | অযোধ্যেশ-পদ করে জনক ক্ষালন। |
| শীল সনেহ যাই নহিঁ বরণা॥ | শীলতা যতন তাঁর না হয় বর্ণন॥ |
| বহুরি রাম পদ পঙ্কজ ধোয়ে। | পরে রাম-পাদপদ্ম করে প্রক্ষালন। |
| জে হর হৃদয়কমল মহঁ গোয়ে॥ | হর-হৃদিপদ্ম-মাঝে যা রহে গোপন॥ |
| তীনিউ ভাই রামসম জানি। | তিন ভ্রাতাকেই রামসম করি জ্ঞান। |
| ধোয়ে চরণ জনক নিজ পাণি॥ | জনক আপন করে চরণ ধোয়ান॥ |
| আসন উচিত সবহি নৃপ দীন্হে। | উচিত আসন নৃপ সকলে দানিয়া। |
| বোলি সূপকারী সব লীন্হে॥ | সূপকারগণ সবে লয়েন ডাকিয়া॥ |
| সাদর লগে পরন পনবারে। | সযতনে পাতা সব লাগিল পড়িতে। |
| কণককীল মণিপান সবাঁরে॥ | স্বর্ণখিল মণিপত্র লাগিল শোভিতে॥ |
| সূপোদন সুরভী সরপি<br>সুন্দর স্বাদু পুনীত। | অন্ন ও ব্যঞ্জন গব্যঘৃত<br>সুন্দর ও সুস্বাদু পবিত। |
| ছন মহঁ সব কে পরুসি গে<br>চতুর সুআর বিনীত॥ | ক্ষণমাত্রে পরিবেষে সবে<br>সূপকার চতুর বিনীত॥ |
| পঞ্চকবলি করি জেবন লাগে। | পঞ্চগ্রাস করি তবে ভক্ষিবারে লাগে। |
| গারি গান সুনি অতি অনুরাগে॥ | গালির সঙ্গীত শুনি—অতি অনুরাগে॥ |
| ভাঁতি অনেক পরে পকবানে। | পকান্ন পড়িল সব প্রকারে নানান। |
| সুধাসরিস নহিঁ জাহিঁ বখানে॥ | অমৃতের সম, তার কে করে বাখান॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| পরসন লগে সুআর সুজানা। | পারস করয়ে সব বিজ্ঞ সুপকার। |
| বিঞ্জন বিবিধ নাম কো জানা॥ | বিবিধ ব্যঞ্জন নাম কেবা জানে তার॥ |
| চারি ভাঁতি ভোজন বিধি গাঈ | ভোজনের বিধি হয় চারিটী প্রকার। |
| এক এক বিধি বরণি ন জাঈ॥ | একটী বিধিও অনির্ব্বচনীয় তার॥ |
| ছরস রুচির বিঞ্জন বহু জাতী। | ছ'রস-ব্যঞ্জন চারু বহুল প্রকার। |
| এক এক রস অগণিত ভাঁতি॥ | এক এক রসেরই অগণিত যার॥ |
| জেবত দেহিঁ মধুর ধুনি গারী। | ভোজনিয়াদের দেয় গালি মধুস্বরে। |
| লেই লেই নাম পুরুষ অরু নারী॥ | স্বামী আর স্ত্রীর নাম উল্লেখ ক'রে॥ |
| সময় সুহাবনি গারি বিরাজা। | সময়ের উপযোগী ব্যঙ্গ-গীতি হয়। |
| হঁসত রাউ সুনি সহিত সমাজা॥ | পরিষদ সহ রাজা শুনিয়া হাসয়॥ |
| এহি বিধি সবহী ভোজনু কীন্হা। | এইরূপে সর্ব্বজনে করিলে ভোজন। |
| আদরসহিত আচমনু দীন্হা॥ | আদর সহিত করাইল আচমন॥ |
| দেই পান পূজে জনক | পান দিয়া পূজিল জনক |
| দশরথ সহিত সমাজ | দশরথে সহ পরিজন |
| জনবাসে গবনে মুদিত | জনবাসে যায় ফুল্লমনে |
| সকল ভূপ শিরতাজ | সর্ব্ব-ভূপ-শির-বিভূষণ। |
| নিত নূতন মঙ্গল পুর মাহীঁ। | পুরে নিত্য নব মাঙ্গলিক অনুষ্ঠান। |
| নিমিষসরিস দিন যামিনি জাহীঁ॥ | দিন রাত্রি কাটে যেন নিমেষ সমান॥ |
| বড়ে ভোর ভূপতিমণি জাগে। | অতীব প্রত্যুষে ভূপ শিরোমণি জাগে। |
| জাচক গুনগণ গাবন লাগে॥ | যাচকেরা গুণগান গাহিবারে লাগে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| দেখি কুঁঅর বর বধূন্হ সমেতা। | দেখিয়া কুমারগণে সহ বধূগণ। |
| কিমি কহি জাত মোদ মন জেতা॥ | যে আনন্দ মনে, করি কেমনে বর্ণন? |
| প্রাতক্রিয়া করি গে গুরু পাহীঁ। | প্রাতকৃত্য সমাপিয়া যান গুরুপাশ। |
| মহাপ্রমোদ প্রেমু মনু মাহীঁ॥ | অন্তরেতে প্রেম আর অতীব উল্লাস॥ |
| করি প্রণামু পূজা কর জোরী। | করিয়া প্রণাম পূজা জোড় করি পাণি। |
| বোলে গিরা অমিয় জনু বোরী॥ | বলিবারে লাগিলেন সুধাময় বাণী॥ |
| তুম্হরী কৃপা সুনহু মুনিরাজা। | তব অনুকম্পায় শুন মুনিরাজ। |
| ভয়উঁ আজু মৈঁ পূরণকাজা॥ | পরিপূর্ণ হ'ল আজ মোর সর্ব্বকাজ॥ |

* * * *

# বরবিদায়

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| জনক সনেহ শীলু করতুতী। | জনকের স্নেহ শীল সৎকর্ম্ম বিভূতি। |
| নৃপু সব ভাঁতি সরাহ বিভূতি॥ | প্রশংসা করেন সর্ব্ব প্রকারে নৃপতি॥ |
| দিন উঠি বিদা অৱধপতি মাঁগা। | বিদায় প্রত্যহ উঠি অযোধ্যেশ মাগে। |
| রাখহিঁ জনক সহিত অনুরাগা॥ | রাখেন জনক তাঁরে ধরি অনুরাগে॥ |
| দিন নূতন আদরু অধিকাঈ। | নিত্যই অধিকতর আদর নবীন। |
| দিনপ্রতি সহস ভাতি পহুনাঈ॥ | সহস্র প্রকার আতিথেয় প্রতিদিন॥ |
| নিত নৱ নগর আনন্দ উছাহূ। | আনন্দ উৎসব নব নিত্যই নগরে। |
| দশরথ গৱঁন সুহাই ন কাহূ॥ | দশরথ-যাত্রা ভাল নাহি লাগে কারে॥ |
| বহুত দিৱস বীতে এহি ভাঁতী। | বহুদিন গত হয় এমনি প্রকারে। |
| জনু সনেহরজু বঁধে বরাতী॥ | যেন বরযাত্রে বাঁধি রাখে স্নেহডোরে॥ |
| কৌশিক সতানন্দ তব জাঈ। | বিশ্বামিত্র সতানন্দ যাইয়া তখন। |
| কহা বিদেহ নৃপহি সমুঝাই॥ | নরপতি বিদেহেরে বুঝাইয়া ক'ন॥ |
| অব দশরথ কহঁ আয়সু দেহূ। | এক্ষণে দশরথে দাও অনুমতি। |
| যদ্যপি ছাঁড়ি ন সকহু সনেহূ॥ | যদিও ছাড়িতে নার স্নেহ তাঁর প্রতি॥ |
| ভলেহিঁ নাথ কহি সচিৱ বোলায়ে। | 'উত্তম হে নাথ' কহি ডাকেন মন্ত্রীরে। |
| কহি জয় জীব শীষ তিন্হ নায়ে॥ | 'জয় জীব' কহি সেহ রহে নত শিরে॥ |
| অৱধনাথ চাহত চলন ভীতর করহু জনাউ। | অযোধ্যেশ চ'লে যেতে চান অন্তঃপুরে করহ জ্ঞাপন। |
| ভয়ে প্রেমবশে সচিৱ সুনি বিপ্র সভাসদ রাউ॥ | শুনি প্রেমবশ হ'ল—মন্ত্রী বিপ্র সভাসদ রাজগণ॥ |

## হিন্দী

পুরবাসী স্থনি চলিহি বরাতা।
পূছত বিকল পরসপর বাতা॥
সত্য গৱনু স্থনি সব বিলখানে।
মনহুঁ সাঝ সরসিজ সকুচানে।

* *

দাইজ অমিত ন সকিয় কহি
দীন্হ বিদেহ বহোরি।
জো অৱলোকত লোকপতি
লোক সম্পদা থোরি॥

সব সমাজু এহি ভাঁতি বনাঈ।
জনক অৱধপুর দীন্হ পঠাঈ॥
চলিহি বরাত স্থনত সব রাণী।
বিকল মীনগণ জন্থ লঘু পাণী॥

পুনি পুনি সীয় গোদ করি লেহীঁ।
দেই অশীস শিখাৱন দেহীঁ॥
হোয়হু সন্তত পিয়হি পিয়ারী।
চির অহিৱাত অশীস হমারী॥

সাস্থ সস্থর গুরু সেৱা করহূ।
পতিরুখ লখি আয়স্থ অন্থসরহূ॥
অতি সনেহ বশ সখী সয়ানী।
নারিধরমু সিখৱহিঁ মৃদুবাণী॥

## বাঙ্গলা

পুরবাসী শুনি যাবে বরযাত্রী দল।
পরস্পর পুছে বার্ত্তা হইয়া বিকল॥
সত্যই যাইবে শুনি সকলে দুঃখিত।
যেমতি সন্ধ্যায় হয় পদ্ম সঙ্কুচিত॥

* *

অনির্ব্বাচ্য অমিত যৌতুক
বিদেহ দানিল পুনর্ব্বার।
যাহা অবলোকি লোকপতি
ভাবে অল্প বিত্ত আপনার॥

সকল সমাজ এইরূপে সাজাইয়া।
জনক অযোধ্যাপুরে দিল পাঠাইয়া॥
চলি যাবে বরযাত্র শুনি সব রাণী।
যেমতি বিকল মৎস মাঝে অল্প পানি॥

পুনঃ পুনঃ ক্রোড়দেশে লইয়া সীতারে।
আশীর্ব্বাদ প্রদানিয়া শিক্ষা দেন তাঁরে॥
নিরবধি হ'য়ে থাক প্রেয়সী প্রিয়ের।
চির ভাগ্যবতী হও আশিস্ মোদের॥

শ্বশুর শাশুড়ী গুরু করিবে সেবন।
পতি-মন বুঝি আজ্ঞা করিবে পালন॥
অতি স্নেহবশে যত সখীরা সেয়ানী
নারীধর্ম্ম শিক্ষা দেয় কহি মৃদুবাণী॥

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সাদর সকল কুঁঅরি সমুঝাঈ। | কুমারীগণেরে সবে বুঝায়ে আদরে। |
| রানিন্হ বার বার উর লাঈ॥ | রাণীগণ বার বার বক্ষেতে ধরে॥ |
| বহুরি বহুরি ভেটহিঁ মহতারী। | পুনঃ পুনঃ দরশন করেন জননী। |
| কহহিঁ বিরঞ্চি রচী কত নারী॥ | কহেন বিধাতা কেন গড়েন রমণী॥ |
| তেহি অবসর ভাইন্হ সহিত | সেইকালে ভ্রাতৃগণ-সহ |
| রাম ভানু-কুলকেতু। | রামচন্দ্র ভানু-কুল-কেতু। |
| চলে জনকমন্দির মুদিত | সুখে যান জনকভবনে |
| বিদা করাবান হেতু॥ | বিদায়ের অনুমতি হেতু॥ |
| * * | * * |
| রূপসিন্ধু সব বন্ধু লখি | রূপসিন্ধু ভ্রাতৃগণে হেরি |
| হরষি উঠেউ রনিবাসু। | অন্তঃপুর হয় উল্লসিত। |
| করহিঁ নিছাবরি আরতী | বরণ করয়ে ডালি ল'য়ে |
| মহামুদিত মন সাসু॥ | শ্বশ্রূদেবী পুলকিত চিত॥ |
| দেখি রামছবি অতি অনুরাগীঁ। | রামের মূরতি দেখি অতি অনুরাগে। |
| প্রেমবিবশ পুনি পুনি পদ লাগীঁ॥ | প্রেমমগ্ন পুনঃ পুনঃ প্রণমিতে লাগে॥ |
| রহী ন লাজ প্রীতি উর ছাই। | লজ্জা নাহি রয়, প্রীতি অন্তর ছায়। |
| সহজ সনেহু বরণি কিমি জাই॥ | কেমনে সহজ স্নেহ বর্ণন যায়? |
| ভাইন্হ সহিত উবটি অন্হবায়ে। | করাইয়া ভ্রাতৃসহ অভ্যঙ্গ স্নান। |
| ছরস অশন অতিহেতু জেবায়ে॥ | ছ'রস ভোজন অতি যতনে খাওয়ান॥ |
| বোলে রামু সুঅবসর জানী। | বলেন শ্রীরাম শুভ অবসর জানি॥ |
| শীল সনেহ সকুচময়বাণী॥ | সঙ্কোচ শীল আর স্নেহময় বাণী॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| রাউ অবধপুর চহত সিধায়ে। | নৃপতি অযোধ্যাপুরী যাইবারে চান। |
| বিদা হোন হম ইহাঁ পঠায়ে॥ | মোদের বিদায় নিতে হেথায় পাঠান॥ |
| মাতু মুদিত মন আয়সু দেহু। | হে মাত! প্রসন্নমনে অনুমতি দেহ। |
| বালক জানি করব নিত নেহু॥ | বালক জানিয়া নিত্য করিবেক স্নেহ॥ |
| সুনত বচন বিলখেউ রনিবাসূ। | শুনি বাণী ক্ষুব্ধ হ'ন অন্তঃপুরবাসী। |
| বোলি ন সকহিঁ প্রেমবশ সাসূ॥ | প্রেমাপ্লুতা শ্বশ্রূ নারে বলিতে প্রকাশি॥ |
| হৃদয় লগাই কুঅঁরি সব লীন্হী। | কুমারীগণেরে সবে বক্ষে ধরি লয়। |
| পতিন্হ সৌঁপি বিনতী অতি কীন্হী॥ | পতিগণে সঁপি করে অতীব বিনয়॥ |
| করি বিনয় সিয় রামহিঁ সমরপী<br>জোরি কর পুনি পুনি কহই। | রামে সঁপি সীতা সবিনয়<br>করযোড়ি কহে বার বার। |
| বলি জাউঁ তাত সুজান তুম কহ<br>বিদিত গতি সব কী অহই॥ | বলি যাই—বিজ্ঞ তাত তুমি<br>অবগত গতি সবাকার॥ |
| পরিবার পুরজন মোহি রাজহি<br>প্রাণপ্রিয় সিয় জানিবী। | আমি, রাজা, গৃহী পুরজন<br>সবা-প্রাণপ্রিয় সীতা জেনো। |
| তুলসী সুশীল সনেহ লখি<br>নিজ কিঙ্করী করি মানবী॥ | তুলসী কহে—স্নেহ শীল দেখি<br>আপন কিঙ্করী বলি মেনো॥ |
| তুম পরিপূরণ কাম জান<br>শিরোমণি ভাব প্রিয় | তুমি রাম পরিপূর্ণ কাম<br>জ্ঞানী শিরোমণি ভাবপ্রিয়। |
| জন গুণ গাহক রাম<br>দোষদলন করুণায়তন॥ | জন-গুণ করহ গ্রহণ<br>দোষ দলি'—করুণার গৃহ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| অস কহি রহী চরণ গহি রাণী। | ইহা কহি চরণ ধরিয়া রহে রাণী। |
| প্রেমপঙ্ক জনু গিরা সমানী॥ | প্রেমপঙ্কে নিমজ্জিত যেন তাঁর বাণী॥ |
| সুনি সনেহসানী বরবাণী। | উত্তম ভাষণ শুনি স্নেহেতে মাখান। |
| বহু বিধি রাম সাসু সনমানী॥ | শ্বশ্রূরে করেন রাম বহুল সম্মান॥ |
| রাম বিদা মাঁগা কর জোরী। | বিদায় মাগেন রাম করি যোড়হাত। |
| কীন্হ প্রণাম বহোরি বহোরী॥ | বারম্বার চরণেতে করি প্রণিপাত॥ |
| পাই অশীস বহুরি সিরু নাঈ। | আশীর্ব্বাদ লভি পুন নত করি মাথ। |
| ভাইন্হ সহিত চলে রঘুরাঈ॥ | ভ্রাতৃগণ সহিত চলেন রঘুনাথ। |
| মঞ্জু মধুর মূরতি উর আনী। | সুন্দর মধুর মূর্ত্তি হৃদয়েতে আনি। |
| ভঈ সনেহ শিথিল সব রাণী॥ | হইলেন স্নেহেতে শিথিল সব রাণী॥ |
| পুনি ধীরজু ধরি কুআঁরি হঁকারী। | ধৈরয ধরিয়া পুন ডাকি কন্যাগণ। |
| বার বার ভেটহিঁ মহতারী॥ | বারম্বার মাতৃদেবী করেন দর্শন॥ |
| পহুঁচাবহিঁ ফির মিলহিঁ বেহোরী। | বিদায় দানিয়া পুন মিলেন আসিয়া। |
| বঢ়ী পরসপর প্রীতি ন থোরী॥ | পরস্পর প্রীতি আরো যাইল বাড়িয়া। |
| পুনি পুনি মিলতি সখিন্হ বিলগাঈ। | সখিগণে সরাইয়া মিলে বার বার। |
| বাল বচ্ছ জিমি ধেনু লবাঈ॥ | ধেনু যথা ল'য়ে গেলে নব বৎসে তার। |
| প্রেমবিবশ নরনারি সব | প্রেমবশ নরনারীগণ |
| সখিন্হ সহিত রনিবাসু। | সখিগণ সহ অন্তঃপুর। |
| মানহুঁ কীন্হ বিদেহপুর | করে যেন বিদেহের পুরে |
| করুণা বিরহ নিবাসু॥ | করুণা ও বিরহের পুর॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| শুক সারিকা জানকী জ্যায়ে। | শুক সারি যাহাদের জানকী পালিল। |
| কনকপিঞ্জরন্হি রাখি পঢ়ায়ে॥ | কনক পিঞ্জরে রাখি যত্নে পড়াইল॥ |
| ব্যাকুল কহহিঁ কহাঁ বৈদেহী। | ব্যাকুল অন্তরে কহে 'বৈদেহী কোথায়?' |
| সুনি ধীরজু পরিহরই ন কেহী॥ | তাহা শুনি কেবা নাহি ধৈরয হারায়? |
| ভয়ে বিকল খগ মৃগ এহি ভাঁতী। | এইরূপে পশুপাখী হইল বিকল। |
| মনুজদশা কৈসে কহি জাতী॥ | মানুষের দশা কহি কি প্রকারে বল? |
| বন্ধুসমেত জনকু তব আয়ে। | ভ্রাতার সহিত আসে জনক তখন। |
| প্রেম উমগি লোচন জল ছায়ে॥ | উথলিয়া প্রেম-অশ্রু ভরিল লোচন॥ |
| সীয় বিলোকি ধীরতা ভাগী। | সীতারে হেরিয়া ধৈর্য্য হয় পলায়িত। |
| রহে কহাৰত পরমবিরাগী॥ | পরম বিরাগী বলি আছিলেন খ্যাত॥ |
| লীন্হি রায় উর লাই জানকী। | ভূপতি সীতারে ল'য়ে বক্ষেতে ধরিল। |
| মিটী মহামরজাদ জ্ঞান কী॥ | জ্ঞানের মর্য্যাদা মহা নিঃশেষ হইল॥ |
| সমুঝাৰত সব সচিৰ সয়ানে। | সুবিজ্ঞ সচিব সব যবে বুঝাইল। |
| কীন্হ বিচারু অনৰসর জানে॥ | অবসর নহে বলি বিচার করিল॥ |
| বারহিঁ বার সুতা উর লাঈ। | বার বার বক্ষলগ্ন করি তনয়ায়। |
| সজি সুন্দর পালকী মঁগাঈ॥ | সাজাইয়া সুন্দর পালকি আনায়॥ |
| প্রেমবিবশ পরিৰারু সবু | প্রেমবশ পরিবার সবে, |
| জানি সুলগন নরেশ | সুলগন জানিয়া নরেশ। |
| কুআঁরি চঢ়াঈ পালকিন্হ | কুমারীরে চড়ায়ে পাল্কীতে |
| সুমিরে সিদ্ধ গণেশ | স্মরিলেন সিদ্ধ গণেশ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| বহু বিধি ভূপ সুতা সমুঝাঈ । | বহুবিধ তনয়ারে বুঝান ভূপতি |
| নারিধরম কুলরীতি শিখাঈ । | শিখালেন নারীধর্ম্ম আর কুলরীতি । |
| দাসী দাস দিয়ে বহুতেরে । | বহুতর দাসদাসী দিলেন রাজন । |
| সুচি সেবক জে প্রিয় সিয় কেরে ॥ | শুদ্ধ সেবক যারা সীতা প্রিয় জন ॥ |
| | |
| সীয় চলত ব্যাকুল পুরবাসী । | সীতার গমনে পুরবাসীরা ব্যাকুল । |
| হোহিঁ সগুণ শুভ মঙ্গলরাশী ॥ | সুলক্ষণ হয় সব মঙ্গলমূল ॥ |
| ভূসুর সচিব সমেত সমাজা । | ব্রাহ্মণ সচিব সহ সভাসদগণ । |
| সঙ্গ চলে পহুঁচাবন রাজা ॥ | পহুছাতে সঙ্গেতে চলেন রাজন ॥ |
| | |
| সময় বিলোকি বাজনে বাজে । | সময় হইল দেখি বাজনা বাজায় । |
| রথ গজ বাজি বরাতিন্হ সাজে ॥ | বরযাত্রী রথ গজ তুরঙ্গ সাজায় ॥ |
| দশরথ বিপ্র বোলি সব লীন্হে । | দশরথ বিপ্রগণে করিয়া আহ্বান । |
| দান মান পরিপূরণ কীন্হে ॥ | পরিতুষ্ট করিলেন দিয়া দান মান ॥ |
| | |
| চরণ সরোজ ধূরি ধরি শীষা । | চরণ-সরোজ-রেণু মাথায় ধরিয়া । |
| মুদিত মহীপতি পাই অশীসা ॥ | আনন্দিত মহীপতি আশিস্ পাইয়া । |
| সুমিরি গজানন কীন্হ পয়ানা । | স্মরি গজাননে তবে করেন প্রয়াণ । |
| মঙ্গলমূল সগুন ভয়ে নানা ॥ | মঙ্গলজনক চিহ্ন হইল নানান ॥ |
| | |
| সুর প্রসূন বরষহিঁ হরষি | হর্ষে সুর কুসুম বরষে |
| করহিঁ অপছরা গান । | অপ্সরাগণ গান করে |
| চলে অবধপতি অবধপুর | অযোধ্যার পতি অযোধ্যায় |
| মুদিত বজাই নিসান ॥ | চলে সুখে ভেরী-বাদ্য ক'রে । |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| নৃপ করি বিনয় মহাজন ফেরে। | নৃপতি বিনয় করে—ফিরে মহাজন। |
| সাদর সকল মাঁগনে টেরে॥ | সাদরে যাচকগণে করি সম্ভাষণ ॥ |
| ভূষণ বসন বাজি গজ দীন্হে। | ভূষণ বসন বাজী গজ সবে দিল। |
| প্রেম পোষি ঠাঢ়ে সব কীন্হে॥ | প্রেমেতে সন্তুষ্ট করি সবে থামাইল ॥ |
| বার বার বিরদাবলি ভাখী। | বার বার গুণাবলি করিয়া কীর্ত্তন। |
| ফিরে সকল রামহি উর রাখী॥ | ফিরে সবে রামে হৃদে করিয়া ধারণ ॥ |
| বহুরি বহুরি কোশলপতি কহহীঁ। | বারম্বার কহিলেন কোশলাধিপতি। |
| জনকু প্রেমবশ ফিরন ন চহহীঁ॥ | প্রেমবশ জনকের ফিরিতে না মতি ॥ |
| পুনি কহ ভূপতি বচন সুহায়ে। | পুন কহে নরপতি বচন মধুর। |
| ফিরিয় মহীপ দূরি বড়ি আয়ে॥ | ফিরহ মহীপ, আসিয়াছ বহু দূর ॥ |
| রাউ বহোরি উতরি ভয়ে ঠাঢ়ে। | অবতীর্ণ হ'য়ে রাজা রহে দাঁড়াইয়া। |
| প্রেমপ্রবাহ বিলোচন বাঢ়ে। | প্রেমের প্রবাহ নেত্রে যাইল বাড়িয়া ॥ |
| তব বিদেহু বোলে কর জোরী। | করযোড় করি কহে বিদেহ তখন। |
| বচন সনেহসুধা জনু বোরী॥ | যেন স্নেহ-অমৃতে নিষিক্ত বচন॥ |
| করউঁ কবন বিধি বিনয় বনাঈ। | "কোন প্রকারেতে করি বিনয় রচিয়া? |
| মহারাজ মোহি দীন্হি বড়াঈ॥ | মহারাজ আমারে ত দিল বাড়াইয়া!" |
| কোশলপতি সমধী সজন | কোশলেশ সাধু বৈবাহিকে |
| সনমানে সব ভাতি। | সম্মান করেন সর্ব্ববিধি। |
| মিলনি পরসপর বিনয় | পরস্পর মিলনে বিনয় |
| অতি প্রীতি ন হৃদয় সমাতি॥ | অতি প্রীতি নাহি ধরে হৃদি ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| মুনি মণ্ডলিহি জনক শিরু নাৰা। | জনক মুনিমণ্ডলে করি নমস্কার। |
| আশিরবাদ সবহি সন পাৰা॥ | আশীর্ব্বাদ পাইলেন নিকটে সবার॥ |
| সাদর পুনি ভেটে জামাতা। | সাদরে মিলেন পুন সহিত জামাতা। |
| রূপ শীল গুণ নিধি সব ভ্রাতা॥ | রূপ শীল আর গুণ-নিধি সব ভ্রাতা॥ |
| জোরি পঙ্করুহ পাণি সুহায়ে। | জোড় করি পঙ্কজ পাণি সুশোভন। |
| বোলে বচন প্রেম জনু জায়ে॥ | বলিলেন যেন প্রেমজাত সুবচন॥ |
| রাম করউঁ কেহি ভাঁতি প্রশংসা। | "হে রাম, প্রশংসা তব করি কি প্রকারে। |
| মুনি মহেশ মন মানস হংসা॥ | হংস তুমি মুনি-হর-মন-মান-সরে॥" |
| সুনি বরবচন প্রেম জনু পোষে। | শুনি সেই বরবাণী যেন প্রেমপুষ্ট। |
| পূরনকাম্ রামু পরিতোষে॥ | পূর্ণকাম রামচন্দ্র হ'ন পরিতুষ্ট॥ |
| করি বর বিনয় শ্বশুর সনমানে। | অতীব বিনয় করি শ্বশুরে সম্মানে। |
| পিতু কৌশিক বশিষ্ঠ সম জ্ঞানে॥ | পিতা বিশ্বামিত্র বশিষ্ঠের সম জ্ঞানে॥ |
| বিনতী বহুরি ভরত সন কীন্হী। | ভরতের প্রতি পুন শিষ্টাচার করে। |
| মিলি সপ্রেম পুনি আশিষ দীন্হী॥ | আবার আশিস্ দেন মিলি প্রেমভরে। |
| মিলে লষণ রিপুসূদনহি দীন্হি অশীস মহীশ। | লক্ষ্মণ শত্রুঘ্ন সনে মিলি আশীর্ব্বাদ দেন মহীপতি |
| ভয়ে পরসপর প্রেমবশ ফিরি ফিরি নাবহিঁ শীশ॥ | পরস্পর প্রেমবশ হ'য়ে ফিরিয়া ফিরিয়া করে নতি। |
| বার বার করি বিনয় বড়াঈ। | বার বার করি তবে প্রশংসা বিনতি |
| রঘুপতি চলে সঙ্গ সব ভাঈ॥ | ভ্রাতৃগণ সঙ্গে চলিলেন রঘুপতি॥ |
| জনক গহে কৌশিকপদ জাঈ। | জনক ধরেন গিয়া কৌশিক চরণ। |
| চরণরেণু শির নয়নহি লাঈ॥ | পদরেণু শিরে নেত্রে করেন গ্রহণ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সুনু মুনীশৱর দরশন তোরে। | শুন ওহে মুনীশ্বর তব দরশনে। |
| অগম ন কছু প্রতীতি মন মোরে॥ | অলভ্য না কিছু মোর বিশ্বাস মনে॥ |
| জো সুখ সুযশ লোকপতি চহহীঁ। | যেই সুখ যে সুযশ চাহে লোকপতি। |
| করত মনোরথ সকুচত অহহীঁ॥ | করিবারে মনোরথ সঙ্কুচিত মতি॥ |
| সো সুখ সুযশ সুলভ মোহি স্বামী। | সে সুখ সুযশ সুখে লভ্য মোরে, স্বামী। |
| সব সিধি তৱ দরশন অনুগামী॥ | সব সিদ্ধি তব দরশন অনুগামী॥ |
| কীন্হ বিনয় পুনি পুনি শিরু নাঈ। | করেন বিনয় পুনঃ পুনঃ নত শিরে। |
| ফিরে মহীশ আশিষা পাঈ॥ | আশীর্ব্বাদ পেয়ে তবে মহীশ্বর ফিরে॥ |
| চলী বরাত নিসান বজাঈ। | দুন্দুভি বাজায়ে চলে বরযাত্রীগণ। |
| মুদিত ছোট বড় সব সমুদাঈ॥ | হরষিত চিত্ত ছোট বড় সর্ব্বজন॥ |
| রামহিঁ নিরখি গ্রাম নর নারী। | রামেরে নিরখি গ্রাম্য নরনারীগণ। |
| পাই নয়নফল হোহিঁ সুখারী॥ | নয়ন সার্থক করে হয় প্রীতিমন॥ |
| বীচ বীচ বর বাস করি<br>মগলোগন্হ সুখ দেত। | মধ্যে মধ্যে বরবাস করি<br>পথে লোকগণে সুখ দিয়া। |
| অৱধ সমীপ পুনীত দিন<br>পহুঁচী আই জনেত॥ | অযোধ্যা-সমীপে পুণ্য দিনে<br>পঁহুছিল জনতা আসিয়া॥ |
| হনে নিসান পনৱ বর বাজে। | নাগারা ডম্‌ডমে আর বরডঙ্কা বাজে। |
| ভেরি শঙ্খ ধুনি হয় গয় গাজে॥ | ভেরি শঙ্খধ্বনি হয়, গর্জ্জে অশ্ব গজে॥ |
| ঝাঁঝি ভেরি ডিণ্ডিমী সুহাঈ। | ঝাঁঝ তুরি ডুগ্‌ডুগী কিবা শোভাদায়ী। |
| সরসরাগ বাজহিঁ সহনাঈ॥ | সুমধুর রাগিনীতে বাজিল সানাই॥ |

# অযোধ্যায় আগমন

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| পুরজন আবত অকনি বরাতা। | বরযাত্রী আসিতেছে শুনি পুরজন। |
| মুদিত সকল পুলকাবলি গাতা॥ | পুলকিত গাত্র সবে প্রমুদিত মন॥ |
| নিজ নিজ সুন্দর সদন সবাঁরে। | সাজাইল নিজ নিজ সুন্দর আগার। |
| হাট বাট চৌহট আর পুরদ্বারে॥ | হাট বাট চৌপথ আর পুরদ্বার॥ |
| গলী সকল অরগজা সিঁচাঈ। | গলি সমূহেতে করে সুগন্ধি সিঞ্চন। |
| জহঁ তহঁ চৌকে চারু পুরাঈ॥ | যথা তথা আঁকি রাখে চারু আলিম্পন॥ |
| বনা বজারু ন জাই বখানা। | রচিল বাজার যার না হয় বাখান। |
| তোরণ কেতু পতাক বিতানা॥ | দিয়া ধ্বজা পতাকা ও তোরণ বিতান॥ |
| সফল পূগফল কদলি রসালা। | ফলযুক্ত সুপারী ও কদলী রসাল। |
| রোপে বকুল কদম্ব তমালা॥ | রোপিল বকুল আর কদম্ব তমাল॥ |
| লগে সুভগ তরু পরশত ধরণী। | ভূমি স্পর্শমাত্র লাগে সুন্দর কায়। |
| মণিময় আলবাল কলকরণী॥ | মণিময় আলবাল কারুকার্য্য তায়॥ |
| বিবিধ ভাঁতি মঙ্গলকলস | নানাবিধ মঙ্গলকলস |
| গৃহ গৃহ রচে সবাঁরি। | গৃহে গৃহে সজ্জিত রাখিয়া। |
| সুর ব্রহ্মাদি সিহাহিঁ | সুর ব্রহ্মা সবে প্রশংসয় |
| সব রঘুবর পুরী নিহারি॥ | রঘুবর পুরী নেহারিয়া॥ |
| ভূপভবন তেহি অবসর সোহা। | রাজবাটী সেই কালে এমনি শোভিত |
| রচনা দেখি মদন মন মোহা॥ | রচনা দেখিয়া কাম-মানস মোহিত॥ |
| মঙ্গল সগুন মনোহরতাঈ। | মঙ্গল শকুন শোভে অতি মনোহর। |
| রিধি সিধি সুখ সম্পদা সুহাঈ॥ | ঋদ্ধি সিদ্ধি সুখযুক্ত সম্পদ সুন্দর॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| জনু উছাহ সব সহজ সুহায়ে। | উৎসাহ সকল যেন স্বভাব-সুন্দর। |
| তনু ধরি ধরি দশরথগৃহ আয়ে॥ | দেহ ধরি ধরি আসে দশরথ-ঘর। |
| দেখন হেতু রামবৈদেহী। | দরশন করিবারে শ্রীরাম জানকী। |
| কহহু লালসা হোই ন কেহী॥ | লালসা না হইবেক কার কহ দেখি? |
| জুথ জুথ মিলি চলী সুআসিনি। | দলে দলে মিলি চলে সৌভাগ্যবতী। |
| নিজ ছবি নিদরহিঁ মদনবিলাসিনি॥ | নিজ শোভা নিন্দে হেরি মদনের রতি |
| সকল সুমঙ্গল সজে আরতী। | সকলেতে সুমঙ্গল সাজায় আরতি। |
| গাবহিঁ জনু বহুবেশ ভারতী॥ | গাহিতেছে যেন বহুবেশে সরস্বতী॥ |
| ভুপতিভবন কোলাহলু হোঈ। | ভূপতির ভবনেতে কোলাহল হয়। |
| জাই ন বরণি সমউ সুখু সোঈ॥ | বর্ণন না যায় যেই সুখ সে সময়॥ |
| কৌশল্যাদি রামমহতারী। | কৌশল্যা প্রভৃতি রাম-মাতৃদেবীগণ। |
| প্রেমবিবশ তনুদশা বিসারী॥ | প্রেমবশ—দেহজ্ঞান হ'ন বিস্মরণ॥ |
| দিয়ে দান বিপ্রনহ্ বিপুল পূজি গণেশ পুরারি। | বিপ্রগণে দেয় বহুদান পূজি গণপতি ত্রিপুরারি। |
| প্রমুদিত পরমদরিদ্র জনু পাই পদারথ চারি॥ | প্রমুদিত পরম দরিদ্র যেন পেয়ে পদারথ চারি॥ |
| মোদ প্রমোদ বিবশ সব মাতা। | বিবশ প্রেমোল্লাসে সব মাতৃগণ। |
| চলহিঁ ন চরণ শিথিল ভয়ে গাতা॥ | শিথিল হইল গাত্র চলে না চরণ॥ |
| রামদরশ হিত অতি অনুরাগী। | রামদরশন হেতু অতি অনুরাগে। |
| পরিছন সাজু সজন সব লাগী॥ | বরণের সাজসজ্জা করিবারে লাগে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| বিবিধ বিধান বাজনে বাজে। | নানাবিধ বিধানেতে বাজনা বাজিল |
| মঙ্গল মুদিত সুমিত্রা সাজে ॥ | প্রফুল্লা সুমিত্রা মাঙ্গলিক সাজাইল ॥ |
| হরদ দূব দধি পল্লব ফুলা। | হরিদ্রা দূর্ব্বা দধি পল্লব ও ফুল। |
| পান পূগফল মঙ্গলমূলা ॥ | পান ও সুপারি ফল মঙ্গলের মূল ॥ |
| | |
| অচ্ছত অঙ্কুর রোচন লাজা। | তণ্ডুল অঙ্কুর আর গোরোচনা লাজ। |
| মঞ্জুল মঞ্জরি তুলসি বিরাজা ॥ | তুলসী মঞ্জরী চারু করয়ে বিরাজ ॥ |
| ছুহে পূরটঘট সহজ সুহায়ে। | সহজশ্রী স্বর্ণঘট রঙ্গি সুশোভিল। |
| মদন সকুন জনু নীড় বনায়ে ॥ | মদন সঙ্কোচে যেন নীড় নিরমিল ॥ |
| | |
| সগুন সুগন্ধ ন জাই বখানী। | শকুন সুগন্ধি সব কেমনে বাখানি। |
| মঙ্গল সকল সজহিঁ সব রাণী ॥ | সাজাইছে মঙ্গল সামগ্রী সব রাণী ॥ |
| রচী আরতী বহুত বিধানা। | আরতি রচনা করি বহুল বিধান। |
| মুদিত করহিঁ কল মঙ্গল গানা ॥ | প্রমুদিত করে কল মঙ্গল গান ॥ |
| | |
| কনকথার ভরি মঙ্গলন্হি | মাঙ্গলিকে স্বর্ণথাল ভরি |
| কমল করন লিয়ে মাত। | কমল করেতে ল'য়ে মাতা |
| চলীঁ মুদিত পরিছন করন | বরিবারে চলে হৃষ্টচিতা |
| পুলকপল্লবিত গাত ॥ | পুলকেতে পল্লবিতা গাতা। |
| | |
| ধূপধুম নভ মেচক ভয়উ। | ধূপধূমে কৃষ্ণবর্ণ গগন হইল। |
| সাবন ঘনঘমণ্ড জনু ছয়উ ॥ | শ্রাবণের ঘনঘটা যেন আচ্ছাদিল ॥ |
| সুর তরু সুমন মাল সুর বরষহিঁ। | সুরতরু-পুষ্পমাল্য বর্ষে সুরগণ। |
| মনহুঁ বলাক অবলি মনু করষহিঁ ॥ | বলাকা যেমতি—করে চিত্ত আকর্ষণ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| মঞ্জুল মণিময় বন্দনৰারে। | সুন্দর তোরণ কিবা মণি বিমণ্ডিত। |
| মনহুঁ পাক রিপু চাপ সৰাঁরে॥ | মনে হয় যেন ইন্দ্রধনু সুশোভিত॥ |
| প্রগটহিঁ তুরহিঁ অটন পর ভামিনি। | ছাদপরে দৃশ্যাদৃশ্য হইছে ভামিনী। |
| চারু চপল জনু দমকহিঁ দামিনি॥ | সুচারু চঞ্চল যথা ঝলকে দামিনী॥ |
| দুন্দুভিধুনি ঘনগরজনি ঘোরা। | দুন্দুভির ধ্বনি যেন ঘন ঘোর-স্বন। |
| জাচক চাতক দাদুর মোরা॥ | চাতক ময়ূর ভেক যাচনকগণ॥ |
| সুর সুগন্ধ সুচি বরষহিঁ বারী। | অমর সুগন্ধ শুচি বরষয়ে বারি। |
| সুখী সকল শশি পুর নর নারী॥ | সুখী সব শস্যরূপী পুর-নরনারী॥ |
| সময় জানি গুরু আয়সু দীন্হা। | সময় জানিয়া গুরু দিলেন আদেশ। |
| পুর প্রবেশ রঘুকুলমণি কীন্হা॥ | রঘুকুলমণি করে পুরীতে প্রবেশ॥ |
| সুমিরি শম্ভু গিরিজা গণরাজা॥ | স্মরণ করিয়া শিবদুর্গা গণপতি। |
| মুদিত পহীপতি সহিত সমাজা॥ | সমাজ সহিত প্রমুদিত মহীপতি॥ |
| হোহিঁ সগুন ৰরষহিঁ সুমন সুর দুন্দুভী বজাই। | শুভ চিহ্ন হয়, বর্ষে ফুল সুরগণ দুন্দুভি বাজায়ে। |
| বিবুধবধূ নাচহিঁ মুদিত মঞ্জুল মঙ্গল গাই॥ | দেববধূ নাচে ফুল্লমনে মধুর মঙ্গল গীত গেয়ে॥ |
| মাগধ সূত বন্দি নট নাগর। | রসিক মাধব সূত বন্দী নটগণ। |
| গাৰহিঁ যস তিহুঁ লোক উজাগর॥ | গাহে যশ যাহে উজলিত ত্রিভুবন॥ |
| জয়ধুনি বিমল বেদ বর বাণী। | জয়ধ্বনি নিরমল বেদ বাণীচয়। |
| দশ দিসি সুনিয় সুমঙ্গল সানী॥ | দশদিকে শুনা যায় সুমঙ্গলময়॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| বিপুল বাজনে বাজন লাগে। | বিপুল বাজনা সব বাজিবারে লাগে। |
| নভ স্থর নগর লোগ অন্থরাগে॥ | নভে স্থর, পুরে নর মগ্ন অন্থরাগে॥ |
| বনে বরাতী বরনি ন জাহী। | বরযাত্রী-ঠাটবাট বর্ণন অতীত। |
| মহামুদিত মন স্থখ ন সমাহী॥ | স্থখ নাহি ধরে মনে মহা প্রমোদিত॥ |
| পুরবাসিন্হ তব রাউ জোহারে। | রাজারে প্রণমে তবে পুরবাসীগণ। |
| দেখত রামহিঁ ভয়ে স্থখারে॥ | রামেরে দেখিয়া হয় স্থখান্বিত মন। |
| করহিঁ নিছাবরি মণিগণ চীরা। | করে সবে নিবেদন বহু মণি চীর। |
| বারি বিলোচন পুলক শরীরা॥ | বাষ্পাকুল হয় নেত্র পুলক-শরীর॥ |
| আরতি করহিঁ মুদিত পুরনারী। | আরতি করয়ে প্রমুদিত পুরনারী। |
| হরষহিঁ নিরখি কুঁঅর বরচারি॥ | হরষিত নিরখিয়া স্থকুমার চারি॥ |
| শিবিকা স্থভগ উহার উঘারী। | মনোরম শিবিকার খুলি আবরণ। |
| দেখি দুলহিনিন্হ হোহিঁ স্থখারী। | দেখি কন্যাগণে হয় স্থখান্বিত মন॥ |
| এহি বিধি সবহী দেত স্থখ আয়ে রাজদুয়ার | এইরূপে সবে স্থখ দিয়া বরযাত্রী আসে রাজদ্বারে। |
| মুদিত মাতু পরিছন করহিঁ বধূন্হ সমেত কুমার | ফুল্লা মাতা করেন বরণ বধূসহ সকল কুমারে॥ |
| করহিঁ আরতী বারহিঁ বারা। | আরতি করেন মাতৃদেবী বার বার। |
| প্রেম প্রমোদ কহই কো পারা॥ | প্রেম ও আনন্দ সেই কহিতে অপার |
| ভূষণ মণি পট নানা জাতী। | নানা জাতি বস্ত্র মণি আর অলঙ্কার। |
| করহিঁ নিছাবরি অগণিত ভাঁতী॥ | করিলেন উৎসর্গ—অসংখ্য প্রকার॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| বধূন্‌হ সমেত দেখি সুতচারী। | বধূগণসহ হেরি সুত চতুষ্টয়। |
| পরমানন্দ মগন মহতারী ॥ | পরম আনন্দমগ্ন মাতৃ সমুদয় ॥ |
| পুনি পুনি সীয় রাম ছবি দেখী | পুনঃ পুনঃ সীতারাম-শোভা নিরখিয়া |
| মুদিত সুফল জগ জীবন লেখী | আনন্দিত, বিশ্বে জন্ম সফল মানিয়া ॥ |
| সখী সীয়মুখ পুনি পুনি চাহী। | সখিগণ সীতামুখ পুনঃ পুনঃ চাহে। |
| গান করহিঁ নিজ সুকৃত সরাহী ॥ | নিজ নিজ সুকৃতির গুণ বর্ণি গাহে ॥ |
| বরষহিঁ সুমন ছনহিঁ ছন দেবা। | বরষে কুসুম ক্ষণে ক্ষণে দেবগণ। |
| নাচহিঁ গাবহিঁ লাবহিঁ সেবা ॥ | নৃত্য করি গীত গাহি করয়ে সেবন ॥ |
| দেখি মনোহর চারিউ জোরী। | দেখি মনোহর সেই চারিটী যুগল। |
| সারদ উপমা সকল ঢঢোরী ॥ | বাণী অন্বেষণ করে উপমা সকল ॥ |
| দেত ন বনহিঁ নিপট লঘু লাগী। | দিতে নাহি পারে অতিশয় লঘু লাগে। |
| একটক রহী রূপঅনুরাগী ॥ | একদৃষ্টে চাহি রহে রূপ অনুরাগে ॥ |
| নিগমনীতি কুলরীতি করি অরঘ পাবঁড়ে দেত। | বেদনীতি কুলরীতি করি পদতলে বস্ত্র অর্ঘ্য দিয়া। |
| বধূন্‌হ সহিত সুত পরিছি সব চলীঁ লেবাই নিকেত ॥ | বধূসহ সুতগণে বরি নিকেতনে চলেন লইয়া ॥ |
| চারি সিংহাসন সহজ সুহায়ে। | সিংহাসন চতুষ্টয় সহজ সুন্দর। |
| জনু মনোজ নিজ হাথ বনায়ে ॥ | মদন নির্ম্মিল যেন করি নিজ কর ॥ |
| তিন্‌হ পর কুঁঅরি কুঁঅর বৈঠারে। | তদুপরি বসাইয়া বরকন্যাগণ। |
| সাদর পায় পুনীত পখারে ॥ | সাদরে প্রক্ষালি দেয় পবিত্র চরণ ॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| ধূপ দীপ নৈবিদ্য বেদবিধি। | ধূপ দীপ নৈবেদ্য দিয়া বেদবিধি। |
| পূজে বরদুলহিনি মঙ্গলনিধি॥ | পূজে বরকন্যাগণে মঙ্গলনিধি॥ |
| বারহিঁ বার আরতি করহীঁ। | বারে বারে সবাকারে আরতি করিল। |
| ব্যজন চারু চামর শির ঢরহীঁ॥ | ব্যজন চামর চারু শিরে ঢুলাইল॥ |
| বস্তু অনেক নিছাবরি হোহীঁ॥ | বস্তু বহু পরিমাণ উৎসর্গিত হয়॥ |
| ভরী প্রমোদ মাতু সব সোহীঁ। | আনন্দ পূরিত সব জননী শোভয়। |
| পাবা পরমতত্ত্ব জনু জোগী। | প্রাপ্ত পরম তত্ত্ব হয় যেন যোগী। |
| অমৃত লহেউ জনু সন্তত রোগী॥ | অমৃত করয়ে লাভ যেন চির রোগী॥ |
| জনমরঙ্কু জনু পারস পাবা। | স্পর্শমণি পায় যেন জন্মদুঃখী জন। |
| অন্ধহি লোচনলাভু সুহাবা॥ | অন্ধ যেন করে লাভ সুন্দর লোচন॥ |
| মূকবদন জস সারদ ছাঈ। | মূক-মুখে বসিলেন যেন সরস্বতী। |
| মানহু সমর শূর জয় পাঈ॥ | যোদ্ধা যুদ্ধে জয়লাভ করিল যেমতি॥ |
| এহি সুখ তেঁ শত কোটী গুণ | ইহাপেক্ষা শতকোটি গুণ |
| পাবহিঁ মাতু অনন্দু। | মাতৃগণ লভিল আনন্দ। |
| ভাইন্হ সহিত বিআহি ঘর | ভ্রাতৃসহ বিবাহিয়া ঘরে |
| আয়ে রঘুকুল চন্দু॥ | আসিলেন রঘুকুলচন্দ্র॥ |
| লোকরীতি জননী করহিঁ | লোকাচার করেন জননী |
| বরদুলহিনি সকুচাহি। | সঙ্কুচিত বরকন্যাগণে। |
| মোদ বিনোদ বিলোকি বড় | হেরি অতি আমোদ বিনোদ |
| রামু মনহিঁ মুসুকাহিঁ॥ | রামচন্দ্র হাসে মনে মনে॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| দেব পিতর পূজে বিধি নীকি। | ভালরূপে পূজা করে দেব পিতৃগণে। |
| পূজী সকল বাসনা জী কী॥ | পূজেন বাসনা মত, যত ছিল মনে॥ |
| সবহি বন্দি মাঁগহিঁ বরদানা। | সবারে বন্দনা করি যাচে বরদান। |
| ভাইন্‌হ সহিত রাম কল্যানা॥ | ভাতৃগণসহ যাহে রামের কল্যাণ॥ |
| অন্তরহিত সুর আশিষ দেহীঁ। | অন্তহীন আশীর্ব্বাদ দেন সুরদল। |
| মুদিত মাতু অঞ্চল ভরি লেহীঁ॥ | হৃষ্টা মাতা ল'ন সব ভরিয়া অঞ্চল॥ |
| ভূপতি বোলি বরাতি লীন্‌হে। | ভূপ বরযাত্রীগণে করেন আহ্বান। |
| যান বসন মণি ভূষণ দীন্‌হে॥ | বসন ভূষণ মণি যান করে দান॥ |
| আয়সু পাই রাখি উর রামহিঁ। | আদেশ পাইয়া—রামে রাখিয়া অন্তরে। |
| মুদিত গয়ে সব নিজ নিজ ধামহিঁ। | প্রসন্ন হইয়া সবে যায় নিজ ঘরে॥ |
| পুর নর নারি সকল পহিরায়ে। | পুরনারীনরে রাজা পরান বসন। |
| ঘর ঘর বাজন্ লগে বধায়ে॥ | ঘরে ঘরে বেজে উঠে উৎসব-বাজন॥ |
| যাচক জন জাচহিঁ জোই জোঈ। | যাচকজনেরা আসি যেই যাহা চায়। |
| প্রমুদিত রাউ দেহী সোই সোঈ॥ | সুপ্রসন্ন নরপতি তাহা দেন তায়॥ |
| সেবক সকল বজনিয়া নানা। | সেবক সকলে আর বাজনিয়াগণে। |
| পুরাণ কিয়ে দান সনমানা। | পূর্ণকাম করিলেন দানে ও সম্মানে। |
| দেহিঁ অশীস জোহারি সব গাবহিঁ গুণ গণ গাথ। | আশিসিয়া প্রণাম করিয়া করে সবে গুণগাথা গান। |
| তব গুরু ভূসুর সহিত গৃহ গবনু কীন্‌হ নরনাথ॥ | তবে গুরু ব্রাহ্মণ সহিত নরনাথ নিজ গৃহে যান॥ |

| হিন্দী | বাঙ্গলা |
| --- | --- |
| জো বশিষ্ট অনুশাসন দীন্হা। | বশিষ্ট যেমন তাঁরে অনুমতি করে। |
| লোক বেদ বিধি সাদর কীন্হা॥ | লোক বেদ বিধিমত করেন সাদরে॥ |
| ভূসুর ভীর দেখি সব রাণী। | ব্রাহ্মণ-জনতা নিরখিয়া সব রাণী। |
| সাদর উঠীঁ ভাগ্য বড় জানি॥ | সমাদরে উঠিলেন বড় ভাগ্য জানি॥ |
| পায় পখারি সকল অন্হৱায়ে। | পদ প্রক্ষালিয়া সবে করাইল স্নান |
| পূজি ভলী বিধি ভূপ জেৱাঁয়ে। | ভালরূপে পূজি ভূপ ভোজন করান॥ |
| আদর দান প্রেম পরিপোষে। | সমাদর দান আর প্রেমে পরিপোষে। |
| দেত অশীস চলে মন তোষে॥ | আশীর্ব্বাদ দিয়া সবে চলিল সন্তোষে॥ |
| বহু বিধি কীন্হ গাধিসুত পূজা। | বহুবিধ গাধিসুতে করিল পূজন। |
| নাথ মোহি সম ধন্য ন দূজা॥ | কহি "নাথ ! মো-সম না ধন্য অন্য জন। |
| কীন্হি প্রশংসা ভূপতি ভূরী। | করিলেন অতিশয় প্রশংসা রাজন। |
| রাণিন্হ সহিত লীন্হী পগধূরী॥ | রাণীগণ সহযোগে পদধূলি ল'ন॥ |
| ভীতর ভৱন দীন্হ বরৱাসু। | দানিলেন শ্রেষ্ঠবাস অন্দর ভবনে। |
| মনু যোগৱত রহ নৃপরনিবাসু॥ | মন যোগাইতে রহে নৃপরাণীগণে॥ |
| পূজে গুরুপদ কমল বহোরী। | পুনঃ পুনঃ গুরুপদকমল পূজয়। |
| কীন্হ বিনয় উর প্রীতি ন থোরী॥ | করিল বিনয়—চিত্তে প্রীতি অতিশয়॥ |
| বধুন্হ সমেত কুমার সব রাণিন্হ সহিত মহীশ। | বধূসহ কুমার সকলে রাণীগণ সহ মহীশ্বর। |
| পুনি পুনি বন্দত গুরুচরণ দেত অশীস মুনিশ॥ | পুনঃ পুনঃ বন্দে গুরুপদ দিলেন আশিস মুনিবর॥ |

* * * *

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সব বিধি সবহি সমদি নরনাহূ। | সর্ব্ববিধি সর্ব্বকার্য্য নৃপ সমাপিয়া। |
| রহা হৃদয় ভরি পূরি উছাহূ | পূর্ণ উৎসাহে রহে হৃদয় ভরিয়া॥ |
| জহঁ রনিবাঁস তহাঁ পগু ধারে। | অন্তঃপুর মাঝে তবে করি পদার্পণ। |
| সহিত বধূটিন্হ কুঅঁর নিহারে॥ | কুমারগণেরে হেরে সহ বধূগণ॥ |
| লিয়ে গোদ করি মোদসমেতা। | কোলে করি লইলেন হর্ষ সহকারে। |
| কো কহি সকই ভয়উ সুখ জেতা॥ | যত সুখ হয় তাহা কে কহিতে পারে? |
| বধূ সপ্রেম গোদ বৈঠারি। | বধূগণে স্নেহভরে ধরি ক্রোড়পর। |
| বার বার হিয় হরষি দুলারি॥ | বার বার হৃষ্টমনে করেন আদর॥ |
| দেখি সমাজু মুদিত রণিবাসূ। | সমাজ দেখিয়া রাণীগণের উল্লাস। |
| সব কে উর আনন্দ কিয়ো বাসূ॥ | আনন্দ সবার হৃদে করে যেন বাস॥ |
| কহেউ ভূপ জিমি ভয়উ বিবাহূ। | যেরূপ বিবাহ হ'ল ভূপ তাহা কয়। |
| সুনি সুনি হরষ হোই সব কাহূ॥ | শুনিয়া শুনিয়া হর্ষ সবাকার হয়॥ |
| জনকরাজগুণ শীল বড়াঈ। | জনক রাজার গুণ মহত্ত্ব চরিত। |
| প্রীতি রীতি সম্পদা সুহাঈ॥ | সুন্দর সম্পদ তাঁর আর প্রীতি রীত॥ |
| বহুবিধি ভূপ ভাট জিমি বরণী। | বহুবিধ বর্ণিলেন ভূপ ভাটসম। |
| রাণী সব প্রমুদিত সুনি করণী॥ | রাণী সব হৃষ্টা শুনি তাঁর কার্য্যক্রম॥ |
| সুতন্হ সমেত নহাই নৃপ | পুত্রগণসহ স্নায়ি নৃপ |
| বোলি বিপ্র গুরু জ্ঞাতি | ডাকি ল'য়ে বিপ্র গুরু জ্ঞাতি। |
| ভোজন কীন্হ অনেক বিধি | বহুবিধ ভোজন করিতে |
| ঘরী পঞ্চ গই রাতি॥ | পঞ্চ ঘটী কেটে যায় রাতি॥ |

| | বাঙ্গলা |
|---|---|
| মঙ্গলগান করহিঁ বর ভামিনি। | মঙ্গল সঙ্গীত গায় উত্তমা ভামিনী। |
| ভই সুখমূল মনোহর যামিনী॥ | সুখমূল হয় সেই সুন্দরী যামিনী॥ |
| অঁচই পান সব কাহু পায়ে। | আচমন করি পান সকলে পাইল। |
| স্রগ সুগন্ধ ভূষিত ছবি ছায়ে॥ | ভূষিত সুগন্ধি মাল্যে কান্তি সুশোভিল॥ |
| * * | * * |
| নৃপ সব ভাঁতি সবহি সনমানী। | নৃপ সর্ব্ববিধ সম্মানি সর্ব্বজনে। |
| কহি মৃদুবচন বোলাঈ রাণী॥ | রাণীগণে ডাকি ক'ন মৃদুল বচনে॥ |
| বধূ লরিকিনী পরঘর আঈঁ। | ছোট ছোট বউগুলি এল পর ঘরে। |
| রাখেহু নয়ন পলক কী নাঈঁ॥ | পলক নয়নে যথা—রেখো যত্ন ক'রে॥ |
| লরিকা শ্রমিত উনীদবশ | বৎসগণ শ্রান্ত নিদ্রাবশ |
| শয়ন করাবহু জাই। | শয়ন করাও ল'য়ে গিয়ে। |
| অস কহি গে বিশ্রামগৃহ | ইহা কহি যান শয্যাগৃহে |
| রামচরণ চিতু লাই॥ | রামের চরণ চিতে নিয়ে॥ |
| * * | * * |
| সেজ রুচির রচি রাম উঠায়ে। | সুন্দর শয্যা রচি রামেরে উঠায়। |
| প্রেমসমেত পলঙ্গ পৌঢ়ায়ে॥ | প্রেম সহকারে তাঁরে পালঙ্কে শোয়ায়॥ |
| আজ্ঞা পুনি পুনি ভাইন্হ দীন্হী। | পুনঃ পুনঃ ভ্রাতৃগণে অনুমতি দিল। |
| নিজ নিজ সেজ শয়ন তিন্হ কীন্হী॥ | নিজ নিজ শয্যায় তাঁহারা শুইল॥ |
| * * | * * |
| রাম প্রতোষী মাতু সব | মাতৃগণে পরিতোষি রাম |
| কহি বিনীত বর বয়ন। | কহি নম্র সুন্দর বচন। |
| সুমিরি সম্ভু গুরু বিপ্র পদ | শিব গুরু বিপ্রপদ স্মরি |
| কিয়ে নীঁদবশ অয়ন॥ | নিদ্রাবশ করেন নয়ন॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| নীঁদহু বদন সোহ সুঠি লোনা। | নিদ্রায় বদন সেই সুন্দর শোভিত। |
| মনহুঁ সাঁঝ সরসীরুহ সোনা॥ | মনে হয় যেন সন্ধ্যা-কমল মুদ্রিত॥ |
| ঘর ঘর করহিঁ জাগরণ নারী। | ঘরে ঘরে নারীগণ করে জাগরণ। |
| দেহিঁ পরসপর মঙ্গল গারী॥ | পরস্পর শুভগালি করে বরিষণ॥ |
| পুরী বিরাজতি রাজতি রজনী। | পুরী সুশোভিত তাহে রজনী শোভন। |
| রাণী কহহিঁ বিলোকহু সজনী॥ | রাণী কহে "হে সজনি! কর বিলোকন॥" |
| সুন্দরি বধূন্হ সাসু লেই সোঈ। | সুশ্রী বধূগণে লয়ে শ্বশ্রু নিদ্রা যায়। |
| ফনিকন্হ জনু শির মণি উর গোঈ॥ | ফণী যেন শিরোমণি বক্ষেতে লুকায়॥ |
| প্রাত পুনীতকাল প্রভু জাগে। | পুণ্যময় সুপ্রভাত কালে প্রভু জাগে। |
| অরুণচূড় বর বোলন লাগে॥ | সুন্দর কুক্কুট রব করিবারে লাগে॥ |
| বন্দি মাগধন্হ গুণগণ গায়ে। | বন্দী মাগধেরা গুণ লাগিল গাহিতে। |
| পুরজন দ্বার জোহারন আয়ে॥ | পুরজন দ্বারদেশে আসে প্রণমিতে॥ |
| বন্দি বিপ্র সুর গুরু পিতু মাতা। | বন্দিয়া ব্রাহ্মণ সুর গুরু পিতামাতা। |
| পাই অশীস মুদিত সব ভ্রাতা॥ | আশিস পাইয়া প্রমুদিত সব ভ্রাতা॥ |
| জননিন্হ সাদর বদন নিহারে। | জননীরা সমাদরে বদন নেহারে। |
| ভূপতিসঙ্গ দ্বার পগু ধারে॥ | নরপতিসনে দ্বারদেশে আগুসারে॥ |
| কীন্হ শৌচ সব সহজ শুচি<br>সরিত পুনীত নহাই। | স্বভাবতঃ শুচি সবে, শৌচে<br>পবিত্র সরিতে করি স্নান। |
| প্রাতক্রিয়া করি তাত পহিঁ<br>আয়ে চারিউ ভাই॥ | প্রাতক্রিয়া করি তাত-পাশে<br>ভ্রাতৃচতুষ্টয় তবে যান॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| ভূপ বিলোকি লিয়ে উর লাঈ। | ভূপ বিলোকিয়া করে বক্ষেতে ধারণ। |
| বৈঠে হরষি রজায়সু পাঈ॥ | হর্ষে বসে রাজাদেশ পাইয়া তখন॥ |
| দেখি রাম সব সভা জুড়ানী। | দেখি রামচন্দ্রে সব সভাস্থ জুড়ান। |
| লোচন লাভ অবধি অনুমানী॥ | নেত্র-লাভ-সীমা এই—করি অনুমান॥ |
| | |
| পুনি বশিষ্ঠ মুনি কৌশিক আয়ে। | বশিষ্ঠ কৌশিক পুন করে আগমন। |
| সুভগ আসনন্হি মুনি বৈঠায়ে॥ | মুনিদ্বয়ে বসালেন দিয়া সু-আসন॥ |
| সুতন্হ সমেত পূজি পদ লাগে। | পুত্রগণসহ পূজি পদে নতি করে। |
| নিরখি রাম দোউ গুরু অনুরাগে॥ | হেরে রামে গুরুদ্বয় অনুরাগ ভরে॥ |
| | |
| কহহি বশিষ্ঠ ধরম ইতিহাসা। | কহেন বশিষ্ঠ ধর্ম্মেতিহাস কথন। |
| সুনহিঁ মহীপ সহিত রনিবাসা॥ | শ্রবণ করেন রাজা সহ রাণীগণ। |
| মুনিমন অগম গাধি সুত করণী। | বিশ্বামিত্র-কর্ম্ম যত মুনি মনাতীত। |
| মুদিত বশিষ্ঠ বিপুলবিধি বরণী॥ | কহেন বিপুলবিধি বশিষ্ঠ হর্ষিত॥ |
| | |
| বোলে বামদেব সব সাঁচী। | বামদেব বলিলেন "সকলি প্রকৃত। |
| কীরতি কলিত লোক তিহুঁ মাঁচী॥ | কীরতি ত্রিলোক জুড়ি রয়েছে বিদিত॥" |
| সুনি আনন্দ ভয়উ সব কাহূ: | শ্রবণ করিয়া হর্ষ হয় সকলের। |
| রাম লষণ উর অধিক উছাহূ॥ | অধিক উচ্ছাস হৃদে রাম লক্ষণের॥ |
| | |
| মঙ্গল মোদ উছাহ | মঙ্গল আমোদ উৎসাহে |
| নিত জাহিঁ দিবস এহি ভাঁতি। | নিত্য দিন এইভাবে যায়। |
| উমগী অবধ অনন্দ ভরি | হর্ষে ভরি অযোধ্যা উথলে |
| অধিক অধিক অধিকাতি॥ | অধিক অধিক অতিশয়॥ |

| হিন্দী | বাঙ্গলা |
|---|---|
| সুদিন সোধি কলকঙ্কন ছোরে। | সুদিন দেখিয়া খোলে চারু কর-সূত। |
| মঙ্গল মোদ বিনোদ ন থোরে॥ | আমোদ প্রমোদ শুভ হইল প্রভূত॥ |
| নিত নব সুখ সুর দেখি সিহাহীঁ। | নিত্য নব সুখ দেখি সুর মুগ্ধ হয়। |
| অবধ জনম যাচহিঁ বিধি পাহীঁ॥ | অযোধ্যায় জন্ম বিধি-নিকটে যাচয়॥ |
| বিশ্বামিত্র চলন নিত চহহীঁ। | বিশ্বামিত্র চাহে নিত্য চলিয়া যাইতে। |
| রাম সনেহ বিনয় বশ রহহীঁ॥ | রহেন রামের প্রেম বিনয় বশেতে॥ |
| দিন দিন সয়গুণ ভূপতিভাউ। | দিন দিন শতগুণ ভূপের ভকতি। |
| দেখি সরাহ মহামুনি রাউ॥ | দেখিয়া প্রশংসা করে মহামুনিপতি॥ |
| মাঁগত বিদা রাউ অনুরাগে। | মাগিতে বিদায় তবে রাজা অনুরাগে। |
| সুতন্‌হ সমেত ঠাঢ় ভয়ে আগে | সমেত তনয়গণ দাঁড়াইল আগে॥ |
| নাথ সকল সম্পদা তুম্‌হারী। | কহে "নাথ! এ সকল সম্পদ তোমারি, |
| মৈঁ সেবক সমেত সুত নারী॥ | আমিত সেবক তব, সহ সুত নারী॥" |
| রামরূপ ভূপতিভগতি | রামরূপ, ভক্তি ভূপতির, |
| ব্যাহ উছাহ আনন্দ | বিবাহের উৎসাহ আনন্দ। |
| জাত সরাহত মনহিঁ মন | প্রশংসিয়া মনে মনে যান |
| মুদিত গাধি কুল চন্দ। | আনন্দিত গাধিকুলচন্দ। |
| * * | * * |
| আয়ে ব্যাহি রাম ঘর জব তেঁ। | যদবধি বিহা করি আসে রাম ঘরে। |
| বসে আনন্দ অবধ সব তব তেঁ॥ | তদবধি অযোধ্যায় সুখ বাস করে॥ |
| প্রভু বিবাহ জস উভউ উছাহূ। | প্রভুর বিবাহে হয় যেরূপ উৎসাহ। |
| সকহিঁ ন বরণি গিরা অহিনাহূ॥ | বাণী শেষনাগে নারে বর্ণিবারে কেহ॥ |

## হিন্দী

কবি কুল জীবন পাবন জানী।
রাম সীয় যশ মঙ্গলখানী॥
তেহি তেঁ মৈঁ কছু কহা বখানী।
করণ পুনীত হেতু নিজ বাণী॥

নিজ গিরা পাবনি করণ কারণ
রামযশ তুলসী কহ্যো।
রঘুবীর চরিত অপার
বারিধি পার কবি কৌনে লহ্যো॥

উপবীত ব্যাহ উছাহ
মঙ্গল সুনি জে সাদর গাবহীঁ।
বৈদেহি রাম প্রসাদ
তেঁ জন সর্ব্বদা সুখ পাবহীঁ॥

সিয় রঘুবীর বিবাহ জে
সপ্রেম গাবহিঁ সুনহিঁ।
তিন কহুঁ সদা উছাহ
মঙ্গলায়তন রামজস॥

## বাঙ্গলা

কবিকুল-জীবন পাবনকারী জানি,
রামসীতা-যশকথা—মঙ্গলের খনি॥
সে কারণে কহি আমি কিঞ্চিত বাখানি
পবিত্র করণ হেতু আপনার বাণী॥

নিজবাণী পবিত্র করিতে
রামযশ তুল্‌সীদাস কয়
রঘুবীর-চরিত অপার
সিন্ধুপার কবি কেবা হয়

উপবীত বিবাহ-উৎসব-
মঙ্গল যে শুনে, যত্নে গায়
বৈদেহী ও রামের প্রসাদে
সে জন সর্ব্বদা সুখ পায়

সীতারাম বিবাহ যাহারা
প্রেমে গাহে করয়ে শ্রবণ
তাহাদের সদাই উৎসব
রামযশ মঙ্গলায়তন

ইতি শ্রীমদ্রামচরিতমানসে সকলকলিকলুষবিধ্বংসনে
বিমল সন্তোষ সম্পাদনো নাম
প্রথমঃ সোপানঃ সমাপ্তঃ

শুভং ভবতু